# তিতুমীর

বা

## নারকেলবেড়িয়ার লড়াই

বিহারিলাল সরকার

পুস্তক বিপণি
২৭, বেনিয়াটোলা লেন,
কলকাতা-৯

## সম্পাদকের নিবেদন

বারাসত বিদ্রোহের ১৫০ বছর পূর্ণ হল। তিতুমীরকে নিয়ে এই ১৫০ বছরে প্রচুর চিন্তাভাবনা করা হয়েছে। ভারতের জাতীয় ইতিহাসে তাঁর ভূমিকাটি ঠিক কোথায় তা নিয়েও প্রশ্ন উঠেছে। তিতুমীরের জীবন-কাহিনী বাংলায় প্রথম লিপিবদ্ধ করেন বিহারিলাল সরকার—এই কারণে তাঁর বইটির ঐতিহাসিক গুরুত্ব আছে। তিতুমীরের বিদ্রোহের ১৫০ বছর পূর্তি উপলক্ষে তাই এই দুষ্প্রাপ্য গ্রন্থটি পুনঃপ্রকাশের দায়িত্ব নেওয়ায় প্রকাশকের কাছে আমরা কৃতজ্ঞ।

বিহারিলাল সরকারের অনেক চিন্তাধারার সঙ্গে আমরা একমত নই। তাঁর গ্রন্থপ্রকাশের পরে তিতুমীরকে নিয়ে প্রচুর গবেষণা হযেছে, অনেক নতুন তথ্য আবিষ্কৃত হয়েছে। সেইসব তথ্যের আলোকে বিহারিলালেব সব বক্তব্যকে আমরা নির্বিচারে মেনে নিতে পারিনি। সমকালীন সাময়িকপত্রিকাগুলি তিতুমীরের বিদ্রোহকে কি চোখে দেখেছিল, তা তুলে ধরার জন্য আমবা সমকালীন পত্রিকা থেকে তিতুমীরের বিদ্রোহ বিষযে কিছু সংবাদ সংকলন করে দিয়েছি—আমাদের আগে এ কাজ কেউ করেছেন বলে আমাদের জানা নেই।

এই গ্রন্থ সম্পাদনার ব্যাপারটি কিভাবে করা যেতে পারে সে বিষয়ে পথনির্দেশ করেন অধ্যাপক শ্রীশঙ্করীপ্রসাদ বসু। কাজে অগ্রসর হবার পর এ বিষয়ে অধ্যাপক শ্রীঅশোক মুস্তাফি প্রভূত সাহায্য করেন। তিতুমীর সম্বন্ধে কার্ল মার্কসের মন্তব্য সম্পর্কে তিনিই প্রথম আমাদের দৃষ্টি আকর্ষণ করেন। শ্রীঅশোক উপাধ্যায় প্রথম থেকে নানাভাবে এব্যাপারে আমাকে সাহায্য করেছেন। 'নব্যভারত' ও 'বীণাপাণি' পত্রিকায় প্রকাশিত বিহারিলাল সরকারের 'তিতুমীরে'র দুটি সমালোচনার কথা তিনি না জানালে আমার অজানাই থাকত। অধ্যাপক শ্রীনরহরি কবিরাজ তিতুমীর বিষয়ে একদিন আমার সঙ্গে আলোচনা করেন ও তাঁর প্রকাশিত একটি লেখা আমাকে ব্যবহার করতে দেন। অধ্যাপক শ্রীগৌতম ভদ্রের

সৌজন্যে ডঃ মৈয়ুদ্দিন আমেদ খানের 'হিস্ট্রি অব দি ফরাজি মুভমেণ্ট ইন বেঙ্গল' বইটি ব্যবহার করতে পেরেছি। শ্রীঅরুণচাঁদ দত্ত এ কাজে আমাকে সহযোগিতা করেছেন। গ্রন্থে ব্যবহৃত বিহারিলাল সরকারের ছবিটি জাতীয় গ্রন্থাগারের সৌজন্যে প্রাপ্ত।

ছাপার ভুলের মধ্যে একটি মারাত্মক ভুল সংশোধন করে নিতে অনুরোধ জানাই। ১০ম পৃষ্ঠার ১ম লাইনে '১৮৭২ খ্রীষ্টাব্দে'র জায়গায় '১৭৮২ খ্রীষ্টাব্দে' পড়লে বাধিত হব।

স্বপন বসু

# বিষয়সূচী

# তিতুমীর।

বা

## নারকেলবেড়িয়ার লড়াই।



শ্রীবিহারিলাল সরকার কর্ত্তৃক

সঙ্কলিত।

কলিকাতা

২৩ নং যুগলকিশোর দাসের লেনে

কালিকা-যন্ত্রে

শ্রীশরচ্চন্দ্র চক্রবর্ত্তী কর্ত্তৃক

মুদ্রিত ও প্রকাশিত।



১৩০৪ সাল।

[ 'তিতুমীর'-এর প্রথম সংস্করণের আখ্যাপত্র ]

# উৎসর্গ

শ্রীযুক্ত যোগেন্দ্রচন্দ্র বসু মহাশয়কে

এই গ্রন্থ

কৃতজ্ঞতা চিহ্ন-স্বরূপ ভক্তিসহকারে

উৎসর্গ করিলাম।

## কৈফিয়ৎ

তিতুমীর বঙ্গবাসীতে প্রকাশিত হইয়াছিল। পুনরায় পুস্তকাকারে প্রকাশিত হইল কেন? পুস্তকাকারে প্রকাশ করিবার তিনটি কারণ। প্রথম কারণ,—অনেকের অনুরোধ; দ্বিতীয় কারণ,—অনেক কথা বঙ্গবাসীতে প্রকাশিত হয় নাই। তৃতীয় কারণ,—পুস্তকে তিতুর জীবনী স্থায়ী হইবার সম্ভাবনা।

## অনুরোধ

তিতুমীর যখন ধারাবাহিকরূপে বঙ্গবাসীতে প্রকাশিত হয়, তখন পাঠকগণকে এই অনুরোধ করিয়াছিলাম, তিতুমীর সম্বন্ধে যদি কেহ নূতন তত্ত্ব অবগত থাকেন, তাহা হইলে, তিনি দয়া করিয়া জানাইবেন। সে সম্বন্ধে অনেকে আমাকে যথেষ্ট কৃপা করিয়াছেন। কেহ কেহ, দুই একটি ভ্রমপ্রমাদও দেখাইয়া দিয়াছেন। পুস্তকে সে ভ্রমপ্রমাদ সংশোধিত হইয়াছে। ভ্রমপ্রমাদ দেখাইবার যথেষ্ট অবসর ছিল। অতঃপরও যদি পুস্তকে কোন্ ভ্রমপ্রমাদ থাকে, তাহা হইলে, পাঠক, নিজগুণে দেখাইয়া দিবেন,—ইহাই আমার সানুনয় অনুরোধ। যদি কখন তিতুমীরের ভাগ্যে সংস্করণান্তর সংঘটিত হয়, তাহা হইলে সে সংস্করণে সে ভ্রমপ্রমাদ সংশোধিত হইবে। আমার এই শেষ অনুরোধ,—একবার দয়া করিয়া, "তিতুমীর" আদ্যোপান্ত পাঠ করিবেন, আর আবশ্যক বুঝিলে, অবসর পাইলে, পাত্রাপাত্র-বিবেচনায় "তিতুমীরে"র উদ্দেশ্য-তত্ত্বের আলোচনা করিবেন।

## কৃতজ্ঞতা

নিম্নলিখিত মহাত্মারা "তিতুমীরে"র প্রকাশ-সম্বন্ধে বিবিধপ্রকারে আমায় সাহায্য করিয়াছেন। ইঁহাদের নিকট চিরকৃতজ্ঞ রহিলাম। অমৃতবাজার পত্রিকার কর্ত্তৃপক্ষগণ; শ্রীযুক্ত যতীন্দ্রনাথ রায় এম এ, বি এল্; শ্রীযুক্ত সত্যচরণ শাস্ত্রী; শ্রীযুক্ত মুন্সী আসগার আলি; শ্রীযুক্ত ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায় (টি, এন্, মুখার্জ্জী); বিশ্বকোষ প্রকাশক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু; হিতৈষী-সম্পাদক শ্রীযুক্ত কালীচরণ মিত্র বি, এ; মুরশিদাবাদ-কাহিনী প্রণেতা শ্রীযুক্ত নিখিলনাথ রায় বি, এ; দৈনিক ও সমাচার-চন্দ্রিকার সহকারী-সম্পাদক শ্রীযুক্ত হরিমোহন মুখোপাধ্যায়; পণ্ডিত শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী এবং চব্বিশ-পরগণা তারাগুণিয়ানিবাসী 'কল্পনা-মঞ্জরী', প্রভৃতি প্রণেতা শ্রীযুক্ত অঘোরনাথ বসু। ইতি সন ১৩০৪ সাল, তারিখ ১৫ই আশ্বিন।

কলিকাতা,
১০নং, রামচাঁদ নন্দীর গলি। } শ্রীবিহারিলাল সরকার

স্বর্গীয় রায় সাহেব বিহারিলাল সরকার।



জন্ম—সন ১২৬২ সালের ২রা কার্ত্তিক হাওড়া-আন্দুলে।

দেহান্তর—সন ১৩২৮ সালের ৯ই ফাল্গুন ৺কাশীধামে।

## উপক্রমণিকা

মুসলমান-বিপ্লবটা সহজে কিছু ভয়াবহ হইয়া উঠে। কেননা, এ বিপ্লব-বিভ্রাটের মূল,— ধর্ম্মান্ধতার উৎকট উদ্দীপনা। সকল বিপ্লবে না হউক, অধিকাংশ বিপ্লবে বটে। মুসলমান ধর্ম্মনিষ্ঠ। স্বধর্ম্মে মুসলমানের অসীম অনুরক্তি। ধর্ম্মাচরণে মুসলমানের অপরিমেয় শ্রদ্ধা-ভক্তি। মুসলমান ধর্ম্মের জন্য প্রাণ দিতে পারে; পরন্তু ধর্ম্মের জন্য প্রাণ লইতেও পারে। মুসলমান সহজ-সাহসী ও সদা-বিশ্বাসী। মুসলমান উদ্যমশীল ও শক্তিশালী। মুসলমানের সাহস আছে, বিশ্বাস আছে, তেজ আছে, বিক্রম আছে, উৎসাহ আছে, উদ্যম আছে, ঐকান্তিকতা আছে, একাগ্রতা আছে, একতা আছে, ক্ষমতা আছে; কিন্তু দুর্ভাগ্যবশতঃ অনেক সময় অনেকের হিতাহিত জ্ঞান থাকে না। নিম্নশ্রেণী মুসলমানদের অনেকেই ধর্ম্মের উন্মত্ততায় উদ্‌ভ্রান্ত হইয়া পড়ে। তাই তাহারা অনেক সময় লক্ষ্য ঠিক রাখিতে পারে না। কোথায় কিরূপ ভাবে কিরূপ শক্তি প্রয়োগ করিলে, কিরূপ ভাবে কাজ করিলে, কার্য্যসিদ্ধি হইতে পারে, দেশের ও সমাজের উপকার হইতে পারে, তাহা তাহারা ঠিক করিতে না পারিয়া, অনেক সময় ধর্ম্মের নামে ব্যর্থ শক্তি-প্রয়োগে বিপ্লব সাধন করিয়া, অনর্থক লোকক্ষয় করিয়া বসে। ধর্ম্মের পালন, ধর্ম্মের রক্ষণ, ধর্ম্মের প্রচার, ধর্ম্মের প্রসার, হয়ত তাহাদের চরম সাধু উদ্দেশ্য; কিন্তু কোন্ পথে, কি প্রণালীতে, কি ভাবে, কি প্রকারে, চলিলে বা চালাইলে, সে সাধু উদ্দেশ্য সহজে সিদ্ধ হইতে পারে, তাহা সিদ্ধান্ত করিতে না পারিয়া, নিম্নশ্রেণীর মুসলমানেরা অনেক সময় বিপথে গিয়া পড়ে। বিপথে পড়িয়াই ত তাহারা দেশপ্লাবী মহাবিপ্লবে আত্ম-ধ্বংসের পথ উন্মুক্ত করে এবং পতঙ্গবৃত্তি অবলম্বন করিয়া প্রজ্বলিত হুতাশনে ঝাঁপ দিয়া পুড়িয়া মরে।

পাঠক বোধ হয়, তিতুমীরের নাম শুনিয়া থাকিবেন। ছয়ষষ্টী বৎসর পূর্ব্বে এই তিতুমীর ভয়ঙ্কর বিদ্রোহানল প্রজ্বলিত করিয়াছিল।

সে বিদ্রোহ-ফলে স্বয়ং তিতুমীরকে বহুসংখ্যক শিষ্য-উপশিষ্যসহ অপঘাতে ইহলোক পরিত্যাগ করিতে হইয়াছিল।

তিতুমীর বহু গুণসম্পন্ন। স্বধর্ম্মে তাহার যেরূপ আসক্তি-অনুরক্তি ছিল, আত্ম ধর্ম্মাচারে তাহার যেরূপ শ্রদ্ধা-ভক্তি ছিল, স্বধর্ম্ম প্রচার-প্রসারে তাহার যেরূপ আন্তরিকতা-ঐকান্তিকতা ছিল, স্বধর্ম্ম-রক্ষাকল্পে তাহার যেরূপ একাগ্রতা-নিষ্ঠামত্তা ছিল, আজকাল মুসলমান-সম্প্রদায়ে তাহা বিরল বলিলেও বোধ হয়, অত্যুক্তি হয় না। তিতুমীর উদ্যোগী সাহসী পুরুষ,—তিতুমীর শক্তিশালী উৎসাহী পুরুষ। সেই তিতুমীরের তাদৃশ শোচনীয় পরিণাম,—ভীষণ-অপমৃত্যু কেন হইল? তিতুমীর আজ কেন ইহজগতে দস্যু-দানব অপেক্ষা হীন-হেয় বলিয়া বিঘোষিত হইতেছে? লোকে কেন আজ তিতুমীরের নাম শ্রবণমাত্র লজ্জা-ঘৃণায় কর্ণে অঙ্গুলি প্রদান করে? লোকে কেন আজ ব্যঙ্গ-বিদ্রূপে তিতুমীরের মস্তকে অজস্র গালি বর্ষণ করে? তিতুমীরের নাম হইলে, তাহার কথা শুনিলে, কেন আজ অনেক মুসলমান পর্য্যন্ত হাস্য-পরিহাস করে? কেন আজ দেশশুদ্ধ লোক তাহাকে এত টিটকারী দেয়? এখনও কেন স্থানে স্থানে পথভিখারীরা উচ্চ-কণ্ঠে,—শ্লেষের সূচিভেদে, তিতুমীরের গান গাহিয়া থাকে? সে গানে কি সাংঘাতিক শ্লেষ আছে, আমাদের অনেক পাঠক বোধ হয় তাহা জানেন না। সেই গানটী এইখানে উদ্ধৃত করিলাম,—

১ নং গান।

উত্তরে এক গ্রাম ছিল নামে নারিকেলবেড়ে,
তাতে হাজার দুই নেড়ে।
ওরে বুড়ো, ওরে বুড়ি, আজকে গাঁয়ের হাট,
কেস্তে দিয়ে দাড়ি কাট॥
তিতুমীর বলে আল্লা, বানাইলাম বাঁশের কেল্লা,
তাতে আমার নাই হেল্লা,
যেমন মাঠ ছিল, তেমনই হ'লো মাঠ,
কেস্তে দিয়ে দাড়ি কাট॥

শুধু শ্লেষ নহে, শুধু ব্যঙ্গ নহে, শুধু বিদ্রূপ নহে, শুধু উপহাস নহে, গানে অবিমৃষ্যকারিতার পরিণাম-স্মৃতির কি অশ্রুময় মর্ম্মান্তিক শোকোচ্ছ্বাস আছে, তাহাও দেখুন ;—

২ নং গান।

নারিকেলবেড়ে গাঁয়েতে একজন ছিল তিতুমীর।
সরা-সরিয়াৎ তিনি করিলেন জাহির॥
পীর-পয়গম্বর, কুতুব-অলি কিছুই তিনি মান্‌তেন্ না,
এবার সারলে ইংরেজের মামু জানে নাকলে না।
সদাই বলে হায় আল্লা, বুঝি প্রাণ যায়, একি হ'লো দায়॥
এবার মাল্লে গুলি, ভাঙ্গলে খুলি, হজরৎ গুলি খেলে না,—
এবার সারলে ইংরেজের মামু জানে নাকলে না॥
সদাই বলে আল্লা-নবি, আমার হ'লো কি,
জোর করে সব ধরে আনলাম গৃহস্থের বৌ ঝি।
তাব প্রতিফল হাতে হাতে জারিজুরি খাটলো না।
এবাব সারলে ইংরেজের মামু জানে নাকলে না।[১]

এখনও অনেক স্থানে নিম্নলিখিত অনুতাপের তাপোচ্ছ্বাসিত গানটী পথভিখারীর মুখে পথে পথে গীত হইয়া থাকে,—

৩ নং গান।

জোলানী উঠিয়া বলে উঠরে জোলা ঝাট।
হাজাম বাড়ী গিয়া শীঘ্র গোঁপদাড়ী কাট॥
তিতুমিরের গলাধরি নসরদ্দি কয়,
তোমার বুদ্ধিতে মামা ঠেকিলাম একি দায়।
এসেছে রাঙ্গা গোরা, উর্দ্দিপরা ব্যাতের টোপ্ মাথায়॥
এরা মারছে গুলি, ভাঙ্গছে খুলি, হজরৎ গুলি মানলে না।
সারলে ইংরেজের মামু, এবার আর জানে রাখলে না॥[২]

---

১ প্রথম ও দ্বিতীয় গান দুটী ২৪ পরগণা-বারাসাতের অন্তর্গত গঙ্গানগর গ্রামনিবাসী কলিকাতার অনাথ বাবুর বাজারের দারোগা শ্রীযুক্ত মুন্সী আসগর আলির নিকট হইতে সংগৃহীত।

২ গানটী বিশ্বকোষ হইতে সংগৃহীত।

তিতুর নামে এত শ্লেষই বা কেন? এত ব্যঙ্গই বা কেন? এত কোপই বা কেন? এত দুঃখই বা কেন? তিতু বহু গুণসম্পন্ন ছিল; কিন্তু বুদ্ধির দোষে তিতু কেবল আত্মহারা হইয়াছিল। আপনার ধর্ম্মমত প্রচার করাই উদ্দেশ্য ছিল; কিন্তু তিতু প্রকৃত পথ চিনিতে পারে নাই। এ নিরাময়, এ শান্তিময়, এ সুখময় এ করুণাময় ইংরেজের রাজত্বে তিতু আপনার ধর্ম্মমত প্রচার করিবার উদ্দেশ্যে অশান্তির পথ অবলম্বন করিয়াছিল। ধর্ম্মের কাজে তিতু প্রকৃত ধর্ম্মপথে যাইতে পারে নাই। ধর্ম্ম-প্রচারে জগতের উপকার করিবার উদ্দেশ্য লইয়া তিতু রাজবিদ্রোহী হইয়াছিল। তিতু জিঘাংসাপরবশ হইয়া প্রতিশোধের প্রকট কামনায় নিরীহ নির্দ্দোষ হিন্দু-মুসলমান প্রজার উপর অত্যাচার করিয়াছিল; টাকা-কড়ি লুঠিয়া লইয়াছিল; ঘর-দ্বার আগুন দিয়া পুড়াইয়াছিল; সতী কুল-লক্ষ্মীর সর্ব্বনাশ করিয়াছিল; হিন্দুর পবিত্র দেবগৃহ কলঙ্কিত করিয়াছিল; রাজশাসন তুড়ি দিয়া উড়াইতে চাহিয়াছিল। এই কি ধর্ম্ম-প্রচারের প্রশস্ত পথ? এই কি সাধনার সিদ্ধিতত্ত্ব? তিতুর যে গুণ ছিল, তিতু সেই গুণে যদি শান্তির সুধাপ্রবাহ পথ দিয়া, আত্মধর্ম্ম প্রচার করিতে পারিত; তিতু যদি সংযম-সাধনায় শত্রুকুলের তাড়না-লাঞ্ছনা উপেক্ষা করিয়া জিঘাংসা-প্রবণতা পরিত্যাগ করিতে পারিত, তাহা হইলে তিতু অনায়াসে সিদ্ধ হইত,—এ জগতে সিদ্ধপুরুষ বলিয়া নাম রাখিয়া যাইতে পারিত। তিতুর অদ্ভুত জীবনী। দেবত্বে পশুত্বে মিশিয়া লোকের কি সর্ব্বনাশ হইতে পারে, তাহা স্থিরচিত্তে দৃঢ়দৃষ্টিতে লক্ষ্য করিয়া দেখিতে পারিলে, লোকের জ্ঞানের উন্মেষণা হয়,—চৈতন্যের উদ্দীপনা হয়। তিতুর জীবন অগ্রাহ্য ভাবিয়া, তাহার বিস্তৃত জীবনী উপেক্ষিত হইয়াছে। সাহিত্যে তিতুর জীবনী অল্পমাত্র স্থান পাইয়াছে। সাধারণে কেবল দুই একটা ছড়ায় তাহার জীবনীর আভাসমাত্র পাইয়া থাকে। একটা ছড়া এইখানে প্রকাশ করিলাম,—

## ছড়া।

### পয়ার।

শুন সব ভক্তি-ভাবে করি নিবেদন।
হজরত আলির লড়ায়ের শুন বিবরণ॥
কৃষ্টদেব রায় হতে, লড়ায়েতে মেতে গেল ন্যাড়া।
ফকিরের বুজরুগীতে লোক হল পুঁড়াছাড়া॥
নাই আর অন্য গতি, ব্রাহ্মণ জাতির থাকা হল ভার।
ব্রহ্মহত্যা গোবধ-আদি কল্লে একাকার॥
কযেকটা জোলা মিলে তাঁত ফেলে মোলবি সব হল।
মুলুকগিরি করি ফিরি, লাউঘাটিতে গেল॥
সেথাতে কল্লে মজা, তুলে ধ্বজা, লড়াই ফতে করে।
রতিকান্ত রায়ের বেটা, দেবনাথকে মারে॥
কইতে ফাটে বুক, বড় দুখ, রায় মরে গেল।
সিংহের মরণ যেন শৃগালের হাতে হল॥
কিন্তু যত ন্যাড়াগণের ঘোড়া কেড়ে গিয়ে লয়।
ঘোড়া জোড়া ফেলে ন্যাড়া পলাইয়ে যায়॥
এই সব আজব কথা, খেলে মাথা, যত ন্যাড়া মেলে।
গেরস্থ লোক পলায় সব, ঘর দুয়ার ফেলে॥
তাদের বা দুখ কত, নারী যত, ঘর ছেড়ে যায়।
দেখলে ন্যাড়া, দেয় তাড়া, বুদ্ধি হত হয়॥
এইরূপ লোটে দেশ, অবশেষ. নারিকেলবেড়ে গিয়ে।
বলে আল্লা, বানায় কেল্লা, বাঁশের ব্যাড়া দিয়ে॥
তিতুমির বাদসা হল, হুকুম দিল, উজিরের তরে।
মৈজদ্দি উজির হয়ে, হুকুম জারি করে॥
যেমত সব ধুলো খ্যালা, ছেলে বেলা, যত ছেলে করে
ফকিরের বুজরুগী, তেমন বুঝহ অন্তরে॥
ফৌজ সব ফেরে কত, দেড়ে যত, ইট লাটী লয়ে।
পোষাকের কথা তাদের, কাজ কিরে ভাই কয়ে॥
শেষেতে একে আর, বাঁচা ভার, শুন সমাচার।
বারঘরের কুটী লুটে কল্লে ছারখার॥

সাহেব যায় পলাইয়ে, খবর নিয়ে, মেজেষ্টারে গিয়ে।
গ্রেপ্তার কারণে সাহেব আইল ফৌজ নিয়ে॥
যত সব চৌকিদার, সমাচার মেজেষ্টারের পেয়ে।
মৌলুবিরদের ঘেরে সব একত্র হইয়ে॥
কিন্তু ঘেরা মাত্র, হাতে অস্ত্র, দাঁড়াইয়ে ছিল।
মার্মার্ শব্দ করে, মৌলবি সব গেল॥
মাল্লে সেপাই যত, কব কত আহা মরি মরি।
দারগাকে মাল্লে সব চারিদিকে ঘেরি॥
সাহেবের কপাল ভাল, জোর ছিল, দৌড়ে সে পলালো।
সেপাই মেরে, যত দেড়ের বৃদ্ধি বেড়ে গেল॥
মিশাতে পর্ব্বত নাড়ে, ফিরে রাঢ়ে, বঙ্গে চমৎকার।
নদে জেলার মাজিষ্টার, আইল তারপর॥
কিন্তু তার জাঁক বড়, হয়ে দড়, আল্ল সাহেব এল।
মূলুক বজরা পিনেষ আদি হাতি কতকগুল॥
ধমকে পাষাণ ফাটে, সত্য বটে, মিছে কিন্তু নয়।
একদিন ছাউনি করে বারঘরেতে রয়॥
পরদিন কামান ছোটে, সাহেব ওটে, দেলপুরু হয়ে।
বারাসতের মাজিষ্টার আইল ফৌজ লয়ে॥
এইটে ভেবে মনে, ডেভিসনে নদের সাহেব বলে।
বারাসাতের ফৌজ এসেছে চলহ সকলে॥
দেখিগে নারিকেলবেড়ে, যত দেড়ে, কেত্তা লড়াই দ্যায়।
বুকে পিঠে মারব গোলা বাঁচবে কে কোথায়॥
ডেভিসন্ ইএশ্ বলিল, সর হইল, হাতির উপর চড়ে।
মার্ মার্ শব্দ করে চল্লো নারিকেলবেড়ে॥
হাতি যায় দশ বারটা, ঘোড়া ছটা, সাত আটজন ইংরাজ।
পিছে পিছে চল্ল সব থানার বরকন্দাজ॥
দারগা সমিভারে, একত্রে যাচ্ছে মহিম দিতে।
হাতীর আগে স্থবল গোলক চল্লো লাঠী হাতে॥
বাদামের পাতা শিরে, চিহ্ন করে, দিল সাহেবেতে।
দেখতে পেয়ে এল ধেয়ে যতেক হেদাতে॥

তলোয়ার লাঠী হাতে, বন্দুক সাতে লয়ে কতকগুলা।
সাহেবকে তাড়ায়ে লয়ে চল্লো কাছা খোলা॥
সুবল গোলকে বলে, গণ্ডগোলে কাজ কি হেথা থেকে।
মাথার পাতা ফেলে, এখন পার হও পাটনি ডেকে॥
সাহেব লোক বজরায় ওঠে, বিপদ ঘটে, বন্দুক নিল হাতে।
কাট্‌ কাট্‌ বলে গেল বজরার নিকটে॥
এসে সব হল খাড়া, যত ন্যাড়া, লড়াই করিবারে।
বজরা ভাসাসনেরে বলে ইট ফেলে মারে॥
সাহেবের বাঁচা ভার, বে-একতার কল্লে কাজে কাজে।
গোটা পাঁচ ছয় দেওড় করে, থেকে বজরার মাঝে॥
গোটা কয়েক জখম হলো, টেনে নিল পিছের হেদাতেরা।
গুলিওয়ালাব কাছে সাহেব জিজ্ঞাসে অস্তরা॥
ছাওড়ে পড়ে কি না, যায় না জানা, বজরার ভিতর থেকে।
গুলিওয়ালা বলে সাহেব পড়লো এসে ঝুকে॥
এদের কেউ মরে নিকো, দস্ত ছাখ যত পাতি নেড়ে।
জানে বাঁচ যদি, সাহেব পলাও হাতি চোড়ে॥
সাহেবের হল ভয়, অতিশয়, এ সব দাড়া দেখে।
ফকিরের বুজরুগী আছে, কাজ কি হেথা থেকে॥
হাতিতে হয়ে সর, মেজিষ্টার নদী পার হল।
চক্ষের নিমিষে সাহেব ঘোলামেদে গেল॥
হেদাতের হল দেশ, নেড়ের শেষ, এককালে হয়।
কিন্তু চম্‌চমা লাগে ইথে গবরনরের ভয়॥
কাপটেন সাহেব ডেকে, হুকুম তাকে গবরনর যে দিল।
কেল্লায় যেয়ে ফৌজ সব বেছে বেছে নিল॥
এল সব ঘোড়ায় চড়া, হয়ে খাড়া, হাঙ্গার পাশে ঝোলে।
কি শোভা করেছে তাদের পোশাকের লালে॥
যেন সব যমদূত, রজপুত আদি কতকগুলি।
সেপাই আইল সব লয়ে বন্দুক-গুলি॥
ফৌজ সব এল যত, কব কত, বর্ণিতে না পারি।
নারকেলবেড়ে হল জ্যান যম রাজার পুরি॥

কামানের শব্দ শুনে, ফকির পানে, মৌলুবি সব চায়।
বুজরুগী সব ফাঁকি জান্ গেলোরে হায় ॥
ফকির বলে তখন, বাপুধন, ভয় করবে কারে।
এই ভ্যাখ গোল্লা খাই হজরতের বরে ॥
সেটাত মিথ্যা নয়, সত্য হয়, গোল্লা খেতে হবে।
মৈজদ্দী কেঁদে বলে উজীর কেজ লবে ॥
কাপটেন সাহেব জোরে, ফকিরেরে কহেন এক কথা।
দস্তগির্ হবে কি লড়ায়ে দিবে মাথা ॥
ফকির বলে ভাই, লড়াই চাই, দস্তগির্ না হব।
গোল্লা মার এখন আমি ধরে ধরে খাব ॥

ত্রিপদী।

বলে ফকির, কোথায় উজীর,
হুকুম জারি করে।
শুনে উজীর, হলো হাজীর,
ফকিরের হুজুরে ॥
হুকুম দ্যায়, কারে ভয়,
লড়াইতে সাজে।
দিয়ে সায়, উজীর যায়,
হেদাতের মাঝে ॥
করে ধূম, বড জুম,
মৌলুবি সব মাতে।
কেউ ঢাল, তলওয়ার,
পিস্তল লয়ে হাতে ॥
ধায় নেড়ে, কালা পেড়ে,
বলে আয় ধিরে।
হাঁকে হাঁকে, ঝাঁকে ঝাঁকে,
ইট ফেলে মারে ॥
ইঙ্গরেজে, তবে সাজে,
হুকুম দিল কাপ্টেনে।

হুকুম পেয়ে,　　　সেপাই ধেয়ে,

যায় কেল্লা পানে ॥

তোপ ছাড়ে,　　　দেড়ে পরে,

মরে ঝাঁকে ঝাঁকে।

ঘোর শবদ,　　　শুনি তবধ,

আল্লা বলে ডাকে ॥

কোন দেড়ে,　　　যায় দৌড়ে,

তরুক্ সওারে কাটে।

কোটা ফাটে,　　　ধূম ওটে,

ব্যোমের গোল্লা ছোটে ॥

কব কত,　　　মমীন্ যত

পলায়ে যায় ঘরে।

হরু কয়,　　　মিথ্যা নয়,

গেলা ছারে খারে ॥[৩]

এই ত ছড়া। কিন্তু ছড়ার আভাসে কি জীবনী শিক্ষার তৃপ্তি-সাধন হয়? তিতুর জীবনী কেবল মুসলমানের নহে; হিন্দু, খৃষ্টান, শিখ, পারসিক, সকল জাতির পাঠ্য। পাঠ্য কেন, শিক্ষণীয় বলিয়া, তিতুর জীবনীতে উদ্‌ভ্রান্তের ভ্রান্তি কাটে,—অশান্তের শান্তি আসে, উন্মাদের প্রলাপ ছুটে,—মূঢ়ের মোহ টুটে।

৩ কলিকাতা বরাহনগর নিবাসী টাঁকীর অন্যতম জমীদার শ্রদ্ধাভাজন সুহৃদ্ শ্রীযুক্ত রায় যতীন্দ্রমোহন চৌধুরী এম্, এ, বি, এল, মহাশয়ের নিকট হইতে এই ছড়ার কিয়দংশ প্রাপ্ত হই। সেই অংশ বঙ্গবাসীতে প্রকাশিত হইয়াছিল। পরে "ছত্রপৎ-শিবজী" ও "প্রতাপাদিত্য" প্রণেতা ভক্তিভাজন সুহৃদ্ শ্রীযুক্ত সত্যচরণ শাস্ত্রী মহাশয় সমগ্র ছড়ার পাণ্ডুলিপি সংগ্রহ করিয়া দেন।

## প্রথম পরিচ্ছেদ

### তিতুর জন্ম

১৭৮২ [illegible] খ্রীষ্টাব্দে জেলা চব্বিশ পরগণার বাদুড়িয়া থানার অন্তর্গত হায়দরপুর গ্রামে তিতুমীরের জন্ম হয়। হায়দরপুর গ্রাম বেঙ্গল সেন্‌ট্রাল রেলওয়ের গোবরডাঙ্গা ষ্টেশন হইতে প্রায় চারি ক্রোশ দক্ষিণ-পূর্ব্বে। হায়দরপুর হইতে ইছামতী নদী প্রায় দুই ক্রোশ পথ দূরে অবস্থিত। তিতুমীর মুসলমান। হায়দরপুর গ্রামে অধিকাংশ মুসলমানের বাস।

### তিতুর কাল

তিতুর জন্মগ্রহণ করিবার পঁচিশ বৎসর পূর্ব্বে মাত্র পলাসি-ক্ষেত্রে ব্রিটিস-রাজের বিজয়-পতাকা প্রোথিত হইয়াছিল। তখন মুসলমান-সাম্রাজ্যের গৌরব-স্মৃতি মুসলমানের অন্তস্থলে জাজ্জ্বল্যমান ছিল। সে স্মৃতি-তাপের উষ্ণ ধূমোচ্ছ্বাস তখন মুসলমানের প্রাণে প্রাণে পলকে পলকে উদগত হইতেছিল। তখন বঙ্গদেশ এক প্রকার অরাজকবৎ হইয়া উঠিয়াছিল। ব্রিটিসের প্রভুত্ব তখন বঙ্গে বদ্ধমূল হয় নাই। সুতরাং বঙ্গদেশ তখন একেবারে নিরুপদ্রব হইতে পারে নাই। চোর-ডাকাইতের চরম অত্যাচারে, জমিদার-গণের দোর্দ্দণ্ড প্রতাপে, দুর্ব্বলের উপর সবলের আক্রম-বিক্রমে, সকল প্রকার শাসন-শৃঙ্খলার অসদ্ভাবে, সমগ্র বঙ্গভূমি উচ্ছৃঙ্খল হইয়া পড়িয়াছিল।

### তিতুর বংশমর্য্যাদা

হায়দরপুর চব্বিশ পরগণার একটী গণ্ডগ্রাম। সাধারণ গ্রামবাসী মুসলমান অপেক্ষা তিতুমীরের সাংসারিক সম্বন্ধ উচ্চতর। মুন্সী আমীর একজন সম্ভ্রান্ত ধনী জমিদার ছিলেন। বৈবাহিক সম্বন্ধে মুন্সী আমীরের সহিত তিতুর আত্মীয় সম্বন্ধ সংঘটিত হয়। তিতুর বংশমর্য্যাদা বড় ছিল।

## তিতুর মূর্ত্তি

তিতু সুন্দর সুপুরুষ ছিল। তপ্ত কাঞ্চননিভ গৌরাভ;—বলসার গিরিগজবৎ খর্ব্ব দেহ—বলিষ্ঠ ও সুসম্বদ্ধ;—বদনমণ্ডল প্রীতি-প্রফুল্লতাময়,—বিধূম বহ্নিবৎ নয়নযুগল নিত্য তীব্রোজ্জ্বল। তিতুকে দেখিলে মনে হইত,—তিতুর দেহ ধর্ম্ম-সাধনার জন্য নহে,—সমর-লীলার জন্য গঠিত হইয়াছে। সে দেহ ধর্ম্ম-ভাব দ্যোতক নহে,—বীরত্ব-বীর্য্য-ব্যঞ্জক।

## তিতুর বাল্যাবস্থা

যে তিতু উৎকট ধর্ম্মমদোৎকটতায় সুপথ চিনিতে না পারিয়া, উন্মত্ত এবং উদ্‌ভ্রান্ত হইয়াছিল, সেই তিতু বাল্যকালে স্বধর্ম্মে শ্রদ্ধাবান্ ছিল। আপনার ধর্ম্ম-নিষ্ঠায় তাহার প্রগাঢ় আসক্তি ও অনুরক্তি ছিল। আপনার ধর্ম্মে তাহার যেরূপ আসক্তি ছিল, আপনার সম্প্রদায়ের উপরও তাহার সেইরূপ শ্রদ্ধাভক্তি ছিল। মুসলমান শক্তির উচ্ছেদ চিন্তায় বালক তিতুর প্রাণ নিত্য ম্রিয়মান হইত। তিপু সুলতানের শোচনীয় পরাভব ও দিল্লীশ্বর সাহ আলমের অবস্থা-বিপর্য্যয়ের কথা স্মরণ হইলে, তিতু প্রাণে ব্যথা পাইত। আত্মেতর মুসলমানেরা তিতুর প্রাণাপেক্ষা প্রিয় ছিল। সে মনে করিত, যে কোন মুসলমান, তাহার ভ্রাতা, পিতা, মাতা, কিম্বা অন্য কোন আত্মীয় অপেক্ষাও আত্মীয়। স্বধর্ম্মে যাহার এত অনুরাগ, স্বসম্প্রদায়ে যাহার এত মমতা, আত্মধর্ম্মশাসনে যাহার এত শ্রদ্ধা, তাহার হৃদয়ে যে স্বধর্ম্মাবলম্বী, সর্ব্বোচ্চ শক্তিশালী দিল্লীশ্বরের অধঃপতন শেলসম বাজিবে, তাহার আর বিচিত্র কি? তিপুর পরাভবে এবং সাহ আলমের ভাগ্য-বিপর্য্যয়ে মুসলমানের গৌরবভানু জন্মের মতন অস্তমিত হইল, বালক হইলেও, তিতু বোধ হয়, আপনার স্বধর্ম্মানুরাগের দীপ্তরাগপ্রভায় তাহা হৃদয়ঙ্গম করিয়াছিল। সেই নিত্য-প্রবুদ্ধ ধর্ম্মানুরাগের উন্মেষণায় বুঝি তিতুর বালক-হৃদয়ে মুসলমান-গৌরব-উদ্ধারের অসাধ্য-কল্পনা জ্বলিয়া উঠিত! তিতুর বাল্য-যৌবনের কার্য্য-তাৎপর্য্যে এইরূপ সিদ্ধান্ত করিতে হয়।

## তিতুর যৌবনাবস্থা

মুসলমানের গৌরব উদ্ধার হয়ত তিতুর আজন্ম আকাঙ্ক্ষা। তিতুর উদ্দেশ্য ভাল; তিতুর স্বজাতিপ্রীতিও প্রশংসার্হ; কিন্তু তিতু উদ্দেশ্য সিদ্ধির যে পথ অবলম্বন করিয়াছিল, তাহা সর্ব্বথা নিন্দনীয়। ভ্রান্ত তিতু মনে করিয়াছিল, পাশব-বিক্রমে আপন দেশের উদ্ধার হইবে, আপন ধর্ম্মের উদ্ধার হইবে, আপন জাতির উদ্ধার হইবে, আপন সমাজের উদ্ধার হইবে। তিতু একান্ত দৃঢ়প্রতিজ্ঞ পুরুষ; তাই উদ্দেশ্যসিদ্ধির যে পথকে প্রকৃষ্ট ভাবিয়াছিল, সেই পথের পথিক হইবার জন্য যৌবনকাল হইতে আপনার দেহমনকে প্রস্তুত করিয়াছিল।

যৌবনে তিতু সংসারী ছিল। তিতু স্ত্রীপুত্র পরিবার লইয়া সংসার প্রতিপালন করিত। ১৮১৫ খ্রীষ্টাব্দে তিতু কলিকাতায় পেশাদারী পালোয়ান হইয়াছিল। পালোয়ানী পাশব-বিক্রম প্রকাশের একতম পথ নহে কি? কেবল পালোয়ানীতে তিতু তৃপ্ত হইল না। পালোয়ানীতে ত অস্ত্রের সম্পর্ক নাই। পালোয়ানের প্যাঁচে ত অস্ত্র-শিক্ষা নাই। অস্ত্র শিক্ষা না হইলে, অস্ত্র-ব্যবহার করিতে না পারিলে, অস্ত্র-সঞ্চালনের কৌশল আয়ত্ত না হইলে, অস্ত্রের লক্ষ্য-নির্দ্ধারণের শক্তি না জন্মিলে, পাশব-বিক্রমে উদ্দেশ্যসিদ্ধির আশা বৃথা। তাই বুঝি, তিতু পালোয়ানী ছাড়িয়া, নদীয়ায় কতকগুলি জমিদারের নিকট লাঠিয়ালের চাকরী গ্রহণ করিয়াছিল। পাশব-বিক্রম-সঞ্চয়ের ফল হাতে হাতে ফলিল। তিতু জমিদারদিগের চাকুরী করিবার সময় একটা বিষম দাঙ্গা-হাঙ্গামায় লিপ্ত হইয়াছিল। সেই অপরাধে তাহার কারাদণ্ড হয়।

## তিতুর ধর্ম্মতত্ত্ব

কারাবাস হইতে মুক্তিলাভ করিয়া আসিলে পর, এক সময় দিল্লীর রাজপরিবারের কোন এক ব্যক্তির সহিত তিতুমীরের আলাপ পরিচয় হয়। এই আলাপ-পরিচয় তিতুমীরের মতান্তর অবলম্বনের অন্যতম একটা হেতু হইল। যাঁহার সহিত আলাপ-পরিচয়

হইয়াছিল, তিতু তাঁহার সহিত মক্কায় গিয়াছিল। তখন তিতুর বয়স ৩৯ বৎসর। মক্কা-তীর্থে সৈয়দ আহম্মদের সহিত তিতুর আলাপ হইল। সৈয়দ আহম্মদ মুসলমান ওয়াহাবী-সম্প্রদায়ের অন্যতম প্রচারক। পরন্তু সৈয়দ আহম্মদ ওয়াহাবী সম্প্রদায়ের মত-সংস্কারক। তিনি অনেকগুলি নূতন মতের প্রবর্ত্তন করেন। এখন অনেক মুসলমানের নিকট সৈয়দ আহম্মদ "ইমাম" বলিয়া সম্মানিত ও পূজিত হইয়া থাকেন। মক্কায় তিতু এই সৈয়দ আহম্মদের শিষ্যত্ব গ্রহণ করিয়াছিল। এতদিন তিতু যে উদ্দেশ্য হৃদয়ে পোষণ করিয়া আসিতেছিল, সৈয়দ আহম্মদের শিষ্যত্ব তাহারই সহায়-পোষক হইল। ধর্ম্মের জন্য যুদ্ধে প্রাণ দেওয়া ধর্ম্ম, সৈয়দ আহম্মদের ইহাই প্রধানতম মত। মুসলমান ধর্ম্মের জন্য যুদ্ধ করিয়া যদি মুসলমান জাতির উদ্ধার সাধন হয়, তাহা হইলে, মুসলমানদের উদ্ধার হইল।

তিতু যে গুরুর শিষ্য হইয়াছিল, সেই গুরু তিতুকে শিখাইয়াছিলেন, যতদিন প্রাণ থাকিবে, ততদিন ধর্ম্মের জন্য যুদ্ধ করিবে। তিতু যে মন্ত্র পাইয়াছিল, তাহাতে তিতু বুঝিয়াছিল, ধর্ম্মের জন্য প্রাণান্তপণে যুদ্ধ করিতে হইবে। তিতু এই গুরুর আদেশ শিরোধার্য্য করিয়া, এই মন্ত্র হৃদয়ে পোষণ করিয়া, বাঙ্গালায় ফিরিয়া আসিয়াছিল। তিতু বাল্যে যাহা চাহিয়াছিল, যৌবনে যাহার পোষণ করিয়াছিল; প্রৌঢ়ে তাহাই পাইল।

## তিতুর ওয়াহাবীত্ব

এইখানে ওয়াহাবী তত্ত্বের একটু তাৎপর্য্য প্রকাশ করা প্রয়োজনীয়; নহিলে তিতুর মতটা ভাল বুঝা যাইবে না। সাধারণতঃ মুসলমানের "সুন্নি ও সিয়া" নামে দুই সম্প্রদায় আছে। বাহ্যগঠনে, বাহ্য-অনুষ্ঠানে, ধর্ম্মসংক্রান্ত বাহ্যোৎসবে এবং পবিত্রতার বাহ্য-ভাব-প্রণোদনে "সিয়া"-সম্প্রদায়ের পরম-প্রীতি। "সুন্নি" সম্প্রদায়ের ইহার বিপরীত ভাব। তাহাদের মত,—বাহ্যানুষ্ঠান প্রকৃত মুসলমান ধর্ম্মসম্মত নহে। পবিত্র স্থান পরিদর্শনে সুফল

হয়, সাধু ব্যক্তির সাধন-পূজায় লাভ আছে, "সিয়া"-সম্প্রদায়ের এই বিশ্বাস। সুন্নি-সম্প্রদায়ের কিন্তু এ বিশ্বাস নাই। এই দুই সম্প্রদায়ের আবার অনেক ক্ষুদ্র ক্ষুদ্র দল আছে। সে সকল দলের কার্য্যানুষ্ঠানের অল্পবিস্তর তারতম্য আছে। মতবিরোধ হেতু সিয়া ও সুন্নি-সম্প্রদায়ে চিরবিরোধ পরিলক্ষিত হইয়া থাকে। ওয়াহাবী, সুন্নি-সম্প্রদায়ের একটি শাখা। "ওয়াহাবী" কথাটি মূলত আরব দেশের এক সম্প্রদায়ে প্রযোজ্য। এই সম্প্রদায়ের প্রবর্ত্তক সেখ আবদুল ওয়াহাবের নাম হইতে "ওয়াহাবী" নামের সৃষ্টি হইয়াছে। গত শতাব্দীর প্রারম্ভে মধ্য-আরবের নাজদ প্রদেশে আবদুল ওয়াহাবের জন্ম হয়। তিনি এই মত প্রচার করেন, "এক ঈশ্বরকেই বিশ্বাস করিবে। কেবল তাঁহাতেই নির্ভর করিবে। যাহাতে ঈশ্বরের অপগমতা হয়, সেরূপ ভাবে মহম্মদকে বাড়াইবে না। কোনরূপ মূর্ত্তি, উৎসব বা উপবাসাদি অনুষ্ঠানে যেন মতি-গতি না থাকে। তরবারির সাহায্যে মুসলমান-ধর্ম্মের প্রসার বৃদ্ধি করিতে হইবে।"

বর্ত্তমান শতাব্দীর প্রারম্ভে ভারতে ওয়াহাবী মত প্রবর্ত্তিত হয়। এই সময়ে ফরিদপুরের কাজি সরিয়াতুল্লা বঙ্গদেশে এই মতের প্রবর্ত্তন করেন। ইঁহার শিষ্য-উপশিষ্যবর্গ ফেরাজি বলিয়া অভিহিত হইয়া থাকে। নানা কারণে ইহারা ভারতে প্রবল হইতে পারে নাই। কিন্তু সরিয়াতুল্লা যে মত প্রচার করিয়াছিলেন, তাহার ফলে বঙ্গের মুসলমানেরা সৈয়দ আহম্মদের মত শীঘ্র সাগ্রহে গ্রহণ করিতে সক্ষম হইয়াছিল। অযোধ্যার রায়বেরিলিতে সৈয়দ আহম্মদ জন্মগ্রহণ করেন। ইনি অল্প বয়সে গৃহ পরিত্যাগ করিয়া, টঙ্কের নবাব আমীর খাঁ পিণ্ডারীর একটী সৈনিক-পদে নিযুক্ত হন। ১৮১৭ খ্রীষ্টাব্দে তিনি টঙ্ক পরিত্যাগ করিয়া দিল্লী গিয়াছিলেন। তথায় তিনি বিখ্যাত সাহা আবদুল আজিজের শিষ্যত্ব গ্রহণ করেন। সাহা আবদুল আজিজ ভারতের একজন বিখ্যাত মুসলমান পণ্ডিত ছিলেন। ভারত ছাড়াইয়া তাঁহার সুনাম প্রচারিত হইয়াছিল।

মুসলমান সম্প্রদায়ের উপর তাঁহার সম্পূর্ণ আধিপত্য হইয়াছিল।

সৈয়দ আহম্মদ ১৮২০ খ্রীষ্টাব্দে পঞ্জাবের শিখদের বিরুদ্ধে ধর্ম্ম-যুদ্ধ ঘোষণা করিয়াছিলেন। ১৮২১ খ্রীষ্টাব্দে তিনি কলিকাতায় আসিয়াছিলেন। পরে ১৮২২ খ্রীষ্টাব্দে মক্কায় যান। তথা হইতে ১৮২৩ খ্রীষ্টাব্দে তিনি আবার কলিকাতায় আসেন। শিখদের সহিত যুদ্ধে তিনি পরাজিত হন। ১৮৩১ খ্রীষ্টাব্দের মে মাসে কালাকোটে শিখদের সহিত যুদ্ধে সৈয়দ আহম্মদ নিহত হন।

পাবনার মহম্মদ হোসেন সৈয়দ আহম্মদ কর্ত্তৃক খালিপা-পদে নিযুক্ত হন। সৈয়দ আহম্মদ মহম্মদ হোসেনকে যে সনন্দ দেন, তাহাতে সৈয়দের মতের আভাস পাওয়া যায়। সেই আভাসটুকু এই,—

(১) ভগবানের বিভূতি যেন মানুষে আরোপিত না হয়।

(২) কোনরূপ বাহ্যানুষ্ঠান বা বাহ্যোৎসব করিবে না।

প্রথম মতের ব্যাখ্যা এই,—পরী, প্রেত, ভূত, পুরোহিত, শিষ্য, ছাত্র, পীর-পয়গম্বর কাহারও ভাল করিবার শক্তি নাই,—মন্দ করিবারও ক্ষমতা নাই। পীর-পয়গম্বর, পরী, প্রেত, কাহারেও পূজা করিবে না।

দ্বিতীয় মতের ব্যাখ্যা এই,—বিবাহে বা মৃত্যুতে কোনরূপ উৎসব-অনুষ্ঠান করিবে না। সমাধি সজ্জিত করা, সমাধির উপর ঘর-বাড়ী তৈয়ারি করা, তাজিয়া তৈয়ারি করা, মৃতের বাৎসরিক উৎসব করা, ইত্যাদি নিষিদ্ধ। কথায় না হয়, তরবারিতে লোকের মতি-গতি ফিরাইবে।

এইরূপ মত লইয়া সৈয়দ আহম্মদের শিষ্য তিতুমীর দেশে ফিরিয়া আসিয়াছিল। এই মতের অনুসরণ করিতে গিয়া, তিতুমীর আগুন জ্বালাইয়া দিয়াছিল। এই মতের প্রভাবেই তিতুর পাশব-বিক্রম প্রকাশের পথ প্রশস্ততর হইল।[৪]

৪ *"A sketch of the Wahibhis in India down to the death of Sayyed Ahmad in 1831."* Calcutta Review, Vol. 50 pp 73—104.

## দ্বিতীয় পরিচ্ছেদ

### তিতুর ধর্ম্মপ্রচার

১৮২৯ খ্রীষ্টাব্দে তিতুমীর মক্কা হইতে ফিরিয়া আসে। মক্কায় হজ করিবার পর তিতুর নাম তিতু মিঞা হইল। হায়দরপুরে তিতু মিঞা আপনার ধর্ম্মমত প্রচার করিতে আরম্ভ করে। তখন বাঙ্গালার অনেক মুসলমানের আচার-ব্যবহার অনেকটা হিন্দুর ন্যায় ছিল। জোলা, নিকারী, পটুয়া, বাদ্যকর প্রভৃতি মুসলমান সম্প্রদায় হিন্দু-আচারী। তাহারা হিন্দুর ন্যায় চলিবে, ইহা তিতুমীর সহিতে পারিল না। তিতু উদ্যোগী শক্তিশালী পুরুষ। কেবল হিন্দু মতে নহে, যে সকল মুসলমান তিতুর মতাবলম্বী ছিল না, তিতু তাহাদিগকে আপনার মতাবলম্বী করিবার জন্য প্রাণান্তপণ করিল। নিজ গ্রামে এবং নিকটবর্ত্তী গ্রামে নব-সংস্কৃত ওয়াহাবী ধর্ম্ম প্রচারিত হইতে লাগিল। তিতুর ধর্ম্মমতে অনেক মুসলমানও প্রীত নহে। তিতুব মতে পীর-পয়গম্বর মানিতে নাই,—মন্দির-মস্‌জিদ তৈয়ারি করিতে নাই,—শ্রাদ্ধ শান্তির (মুসলমানী কথা,—'ফয়তা') প্রয়োজন নাই,—টাকা কর্জ্জ দিয়া সুদ লইতে নাই। তিতু প্রচার করিল,—পর্ব্বোপলক্ষে বা পুত্র-কন্যার বিবাহে বাদ্যোদ্যম করিবে না,—কাছা দিয়া কাপড় পরিবে না। অন্যান্য ধর্ম্মমতাবলম্বী সম্ভ্রান্ত মুসলমানেরা তিতুর ধর্ম্মপ্রচারে ক্রুদ্ধ হইয়া উঠিলেন। তবে নিম্ন-শ্রেণীর মুসলমানেরা তিতুর বাক্‌পটুতায় বিমোহিত হইয়া তিতুর দলভুক্ত হইতে লাগিল। অল্পদিনের মধ্যে প্রায় তিন চারি শত লোক তিতুর শিষ্যত্ব স্বীকার করিল। যাহারা তিতুর শিষ্যত্ব গ্রহণ করিত, তাহাদিগকে দাড়ি রাখিতে হইত। এই দাড়ির একটা মাপ নির্দ্ধারিত হইয়াছিল। দাড়ি, কাছা-খোলা এবং মাথার মধ্যভাগ কামান, তিতুর মতের বিশিষ্ট বাহ্য স্বাতন্ত্র্য-নিশানা। শিষ্যগণের

প্রতি কঠোর আদেশ হইল, যাহারা স্বদলভুক্ত নহে, তাহাদিগের সঙ্গে যেন কোনরূপ সমাজ-সংস্রব না থাকে। ক্রমে তিতুর শক্তি বাড়িতে লাগিল। নারকেলবেড়িয়ার চতুষ্পার্শ্বে দশ পনের ক্রোশ ব্যাপী ভূভাগে তিতুর শক্তি প্রসারিত হইল।

যাহারা তিতুর শিষ্যত্ব গ্রহণ করিয়াছিল, তাহারা রাত্রিতে তিতুর বাড়ীতে সমবেত হইত। এই সময় একজন ফকির আসিয়া তিতুমীরের সহায় হইয়াছিল। ফকির নানাপ্রকার ঐন্দ্রজালিক ব্যাপারে অশিক্ষিত লোকদিগকে যেন মন্ত্রমুগ্ধ করিয়া ফেলিয়াছিল। তাহার ঐন্দ্রজালিক প্রভাবে এবং তিতুর প্রচার-গুণে দলে দলে লোক আসিয়া ফকির এবং তিতুর পদানত হইল। যখন শিষ্য দিগের ভক্তি চরমে উঠিয়াছিল, তখন তাহারা আহার-নিদ্রা ও বিষয়-কর্ম্ম পরিত্যাগ করিয়া, অহোরাত্র তিতুমীর ও ফকিরের সেবায় নিযুক্ত থাকিত। জোলারা বস্ত্র-বয়ন প্রভৃতি কার্য্যে মনোযোগ করিত না এবং পরিবারাদির কোন তত্ত্ব রাখিত না; কেবল তিতুমীর ও ফকিরের নিকটে থাকিত। ভক্তির ইহাই ত স্বতঃসিদ্ধ ধর্ম্ম। তিতু অবশ্য ভাবিত, সে যাহা করিতেছে, যাহা বলিতেছে, তাহাই সত্য। ভক্ত শিষ্যেরাও বুঝিত, তাহাই সত্য। সত্যের প্রচার হউক, ইহাই গুরু-শিষ্যের চরম উদ্দেশ্য।

### তিতুর নিন্দা

তিতুর মত সত্য কি নিত্য, মিথ্যা কি অমূলক, তাহার বিচার করিবার এ স্থান নহে। তবে তিতু যাহা সত্য ভাবিয়াছিল, তাহার প্রচার সে অবশ্যকর্ত্তব্য মনে করিয়াছিল। প্রচার হউক; কিন্তু প্রচারের পথ ও প্রণালী পাপান্বিত। তিতু বহু গুণ-সম্পন্ন ছিল; কিন্তু তিতু পরধর্ম্ম সহিতে পারিত না। সেই পরধর্ম্ম অসহিষ্ণুতা তাহার পাশব-বিক্রমের উত্তেজিকা হইয়াছিল। তাই তিতুর প্রচার-উদ্দেশ্য সফল হয় নাই। এই পরধর্ম্মের অসহিষ্ণুতাফলে তিতুর গুরু সৈয়দ আহম্মদ পূর্ণ মনোরথ হইতে পারেন নাই। আহম্মদের শিষ্যগণ গোপনে গোপনে ধীরে ধীরে পূর্ব্বমত পরিত্যাগ করিয়া

নূতন মতে কাজ করিয়াছিল; কিন্তু পরধর্ম্মের অসহিষ্ণুতাটুকু চাপিয়া রাখিতে পারে নাই। পরের ধর্ম্ম সহিতে পারিত না বলিয়া আহম্মদের শিষ্যমণ্ডলী পরধর্ম্মাবলম্বীকে আক্রমণ করিয়াছিল। একজন পঞ্জাবী মালিক মহরমের সময় মুসলমানের মসজিদ ভাঙ্গিয়া দিয়াছিল। তাই তাহার জমিদার তাহার অর্থদণ্ড করিয়া তাহাকে বন্দী করিয়াছিলেন। ১৮৩১ খ্রীষ্টাব্দে পূর্ব্ববঙ্গ উত্যক্ত হইয়া উঠিয়াছিল। ঐ বৎসর এপ্রিল মাসে আহম্মদশিষ্য ফরিদপুরের সরিয়ৎউল্লা একটী গ্রাম আক্রমণ করিয়া গ্রামটী লুঠিয়া লইয়াছিল। গ্রামের একজন লোক তাহার মতাবলম্বন করে নাই বলিয়া, সমগ্র গ্রাম লুণ্ঠিত হইয়াছিল। পরের ধর্ম্ম সহিতে না পারিয়া, পরের ধর্ম্মকে ঘৃণা করিয়া, পরধর্ম্মীকে আক্রমণ করিলে, বিরোধ ঘটে। সেই বিরোধইত সর্ব্বনাশের মূল।

তিতু পরধর্ম্মাবলম্বী,—এমন কি পরমতাবলম্বী মুসলমানকে ঘৃণা করিত। এ ঘৃণার ফলে তিতুর পাশব-বিক্রমের প্রয়োজন হয়। তিতু গ্রাম লুঠিয়াছিল; এমন কি, মুসলমানের মস্‌জিদ পুড়াইয়া দিয়াছিল। এ উৎপাতের অবশ্য উত্তেজনা হেতু হইয়াছিল। তিতুর আচরণে অন্য মতাবলম্বী মুসলমানেরা উৎকণ্ঠিত হইল। তাহারা পুঁড়া-গ্রামের জমিদার কৃষ্ণদেব রায়ের নিকট তিতুর আচরণের কথা জানাইল। যে সকল জোলা তিতুমীরের মতানুসারে চলিতেছিল, তাহাদের আত্মীয়েরাও উক্ত জমিদার রায় মহাশয়ের শরণাপন্ন হইল। রায় মহাশয় তাহাদিগকে সান্ত্বনা করিয়া বাড়ী পাঠাইয়া দেন।

## তিতুর দাঙ্গা

এই সময় ৺কৃষ্ণদেব রায় প্রবল প্রতাপান্বিত জমিদার ছিলেন। সাধারণতঃ বাঙ্গালার অধিকাংশ জমিদার তখনও শক্তিশূন্য হন নাই। তবে নবাব আলিবর্দ্দী খাঁর সময় যে সম্মান-গৌরবে, যে বীরত্ব-বিভবে, যে শক্তি-সামর্থ্যে, যে জ্ঞান-বিক্রমে বাঙ্গালার জমিদারবর্গ যশস্বী হইয়াছিলেন, তিতুমীরের সময় জমিদারবর্গের

সে সম্মান-গৌরব, সে বীরত্ব-বিভব, সে শক্তি-সামর্থ্য, সে জ্ঞান-বিক্রম ছিল না। আলিবর্দ্দীর সময় জানকীরাম আলিবর্দ্দীর প্রধান মন্ত্রী ছিলেন; রায়দুর্লভ উড়িষ্যার শাসনকর্ত্তা হইয়াছিলেন; রায়-গড়ের জমিদার মুসলমান সৈন্যগণের সহিত অসীম বিক্রমে যুদ্ধ করিয়াছিলেন; জমিদার পালোয়ান সিংহ মুসলমান-সৈন্যের অধ্যক্ষ হইয়াছিলেন; জগৎ শেট দ্বিতীয় ধনকুবের ছিলেন। তিতুমীরের সময় জমিদারবর্গ এরূপ যশোভাক্ না হউন; কিন্তু তখনও প্রজারা জমিদারগণকে ভয় করিত; জমিদারগণ অবাধ্য অশান্ত প্রজাগণের শাসন করিতেন; বাঙ্গালায় ইংরেজ-রাজত্ব তখন প্রতিষ্ঠিত হইয়াছিল বটে; শাসনেরও অপেক্ষাকৃত শৃঙ্খলা-ব্যবস্থাও হইয়াছিল বটে; কিন্তু জমিদারবর্গ তখনও একেবারে হৃতশক্তি হন নাই; তখনও প্রজা-জমিদারের স্বত্বাস্বত্ব নির্ণয় করিবার আইন-কানুনের সৃষ্টি হয় নাই; তখনও জমিদারের নামে কোনরূপ অভিযোগ-কল্পনার কথা প্রকাশ হইলে প্রজার রক্তশোষণ সুদূর-পরাহত হইত না; তখনও কোনরূপ অত্যাচার করিয়া, প্রজার কোন প্রকারে পার পাইবার সম্ভাবনা থাকিত না। সুতরাং প্রবল প্রতাপান্বিত জমিদার কৃষ্ণদেব তিতুমীরের বিরুদ্ধে আপনার প্রজামণ্ডলীর অনুযোগ শুনিয়া, তিতুমীরের মতাবলম্বী প্রজাদিগকে শাসন করিবার চেষ্টা না করিয়া, নিশ্চিন্ত থাকিতে পারেন কি?

কৃষ্ণদেব হুকুম দিলেন, তাঁহার জমিদারী মধ্যে যাহারা ওয়াহাবী মতাবলম্বী, তাহাদিগের প্রত্যেককে দাড়ির উপর আড়াই টাকা করিয়া খাজনা দিতে হইবে। হিতে বিপরীত হইল। কৃষ্ণদেব পুঁড়া গ্রামে নির্ব্বিঘ্নে দাড়ির খাজনা আদায় করিয়াছিলেন। পরে তিনি সর্পরাজপুর গ্রামে খাজনা আদায় করিতে অগ্রসর হন। তিতুমীর এই খাজনার কথা শুনিয়া ক্রোধে জ্বলিয়া উঠিয়াছিল। সর্পরাজপুর গ্রামে যে খাজনা আদায় করিবার চেষ্টা হইবে, তিতুমীরের দলভুক্ত লোকেরা পূর্ব্বে তাহার সন্ধান পাইয়াছিল। তাই তাহারা পূর্ব্ব হইতে সর্পরাজপুরে দল বাঁধিয়া একত্র হইয়াছিল।

সর্পরাজপুরের লোকেরা হায়দারপুর গ্রামে গিয়া জমিদারের কথা জানাইল। জমিদার দাড়ি প্রতি জরিমানা আদায় করিবেন শুনিয়া তিতু ক্রোধ কম্পিত কলেবরে বলিয়া উঠিল,—"আমাদের ধর্ম্মের কথায় কথা কহিবার কাফেরের কোন একতিয়ার নাই। কৃষ্ণদেব শয়তানি করিতেছে। তোমরা জরিমানা দিও না। জমিদার ডাকিলেও তাহার কাছারিতে যাইবে না। তারপর যাহা করিতে হয়, আমি করিব।"

তিতুর কথা শুনিয়া সকলেই আশ্বস্ত হইল বটে, কিন্তু জমিদারের প্রবল প্রতাপের বিভীষিকা যাহাদের মনে আবির্ভূত হইল, তাহারা তিতুর তেজস্বী নির্ভীক আশ্বাস-বাক্যেও ইতস্তত করিতে লাগিল। তিতু আবার এমনই অগ্নিবর্ষী জ্বলন্ত উৎসাহ-বাক্যে সাহস দিল যে, বিষম বিপদ্‌ত্রাণে তিতুর শক্তি সম্বন্ধে কাহারও সন্দেহ রহিল না।

ইতিপূর্ব্বে জমিদার সর্পরাজপুরবাসী তিতুর মতাবলম্বী মুসলমান-দিগকে কাছারী ডাকাইয়া লইয়া জরিমানা দিবার হুকুম করিয়াছিলেন। মুসলমানেরা জরিমানা দিব বলিয়া দশ দিনের সময় লইয়াছিল।

দশ দিন কাটিয়া গেল। তিতুর কথায় কেহ আর জরিমানা দিতে জমিদারের কাছারিতে যায় নাই। জমিদার কৃষ্ণদেব তিতু-শিষ্য মুসলমান-প্রজাদিগকে ডাকিয়া আনিবার জন্য একজন বরকন্দাজসহ ভাঁড়ারী মুচিরামকে পাঠাইয়া দেন। মুচিরাম সর্প-রাজপুরে উপস্থিত হইয়া দেখে, তিতু শিষ্যসহ নমাজগৃহে নমাজ পড়িতেছে। মুচিরাম জমিদারের হুকুম জানাইল। তিতু বিকট হাস্যে যেন তীব্র বিদ্যুদুচ্ছ্বাস উদ্গার করিয়া মুচিরামকে ধরিবার জন্য হুকুম দিল। হুকুম শুনিয়া মুচিরাম পলায়ন করে। বরকন্দাজ পলাইতে না পারিয়া তিতুশিষ্য কর্ত্তৃক নির্জ্জিত ও লাঞ্ছিত হইল। এদিকে মুচিরাম ফিরিয়া গিয়া, কৃষ্ণদেবকে সকল সমাচার অবগত করিল। কৃষ্ণদেব তখনই তিতুকে ধরিয়া আনিবার জন্য চারজন বরকন্দাজ পাঠাইয়া দেন। বরকন্দাজেরা লাঠি লইয়া ছুটিল; কিন্তু

গিয়া যাহা দেখিল, তাহাতেই অবাক্! তাহারা দেখিল, তিতুর বহু বলবান শিষ্য সকলেই সলগুড় সুসজ্জিত। একটু অগ্রসর হইলে, কাহাকেও প্রাণ লইয়া ফিরিতে হইবে না। অবস্থা বুঝিয়া, তাহারা প্রাণ রক্ষার ব্যবস্থা করিল; অর্থাৎ নিঃশব্দে নীরবে প্রভুর আজ্ঞা প্রভুর জন্য রাখিয়া সকলে পলায়ন করিল।

কৃষ্ণদেব কৃতজ্ঞ কিঙ্করকুলের কর্ত্তব্য-পরায়ণতার পরিচয় পাইয়া আপন অদৃষ্টকে শতবার ধিক্কার দিলেন। আর করিবেন কি? তিতুর বিক্রমচর্চ্চায় তিনি সিদ্ধান্ত করিলেন, ছুটো হুমকীতে তিতু ভয় পাইবার লোক নহে; ভাল এখন থাক্, সময় বুঝিয়া ব্যবস্থা করিতে হইবে। অতঃপর তিতুকে শাসন করিবার জন্য তিনি প্রস্তুত হইতে লাগিলেন। তিতুকে শাসন করিবার যোগ্য লোকবল সংগৃহীত হইলে পর, একদিন কৃষ্ণদেব প্রায় তিন চারিশত লোকবল-সহ সর্পরাজপুরে প্রবেশ করেন। একটা দারুণ দাঙ্গা বাঁধিয়া গেল। অনেকগুলি বাড়ী লুণ্ঠিত হইল। তিতুর নমাজঘর ভস্মীভূত হইয়া গেল। কিন্তু জয়-পরাজয়ের কোন সিদ্ধান্ত হইল না। বাদুড়িয়া থানায় পুলিশকে উভয় পক্ষ সংবাদ দিল। জমিদারের লোকেরা অভিযোগ করিল,—"তিতুর দল আমাদের লোকদের গ্রেপ্তার করিয়া কয়েদ করিয়াছে।" তিতুমীরের লোকেরা বলিল,—"জমিদারের লোকেরা লুটপাট করিয়াছে।" থানার মুহুরী তদারক করিবার জন্যে অকুস্থলে আসিয়া উপস্থিত হইলেন। জমিদার কৃষ্ণদেব পলায়ন করিয়াছিলেন। কিছুদিন লুকাইয়া থাকিয়া তিনি ৭ই জুলাই তারিখে বারাসতের জয়েণ্ট মাজিষ্টরের নিকট হাজির হন। তিনি জবাব দিলেন,—"আমি দাঙ্গা-হাঙ্গামার কিছুই জানি না। এই দাঙ্গার সময় কলিকাতায় ছিলাম।" ইতিমধ্যে বসিরহাটের দারোগা রামরাম চক্রবর্ত্তী তদন্তের ভার লইয়া অকুস্থলে আসেন। তাঁহার তদন্তে সিদ্ধান্ত হইল, জমিদারকে ফ্যাসাদে ফেলিবার জন্যই তিতুমীরের লোকেরা নমাজ-ঘর পুড়াইয়া দিয়াছিল। এই সিদ্ধান্তের কথা শুনিয়া, তিতুমীরের লোকেরা পলায়ন করিল; তাহারা আর

আদালতে হাজির হইল না। দারোগা বলিলেন,—"জমিদারের নামে যে অভিযোগ আসিয়াছে, তাহার প্রমাণ হইল না।" তবে দারোগা মারামারির অভিযোগে উভয় পক্ষকে মাজিষ্টরের নিকট পাঠাইয়া দেন। মাজিষ্টর মোকদ্দমার ব্যাপার দেখিয়া কিংকর্ত্তব্য-বিমূঢ় হইলেন। তিতুমীরের লোকেরা বলিল,—"এই দাঙ্গা-হাঙ্গামার আঠার দিন পরে জমিদার মোকদ্দমা আনিয়াছেন; অতএব এ মোকদ্দমা চলিতে পারে না।" তাহারা দারোগাকে ঘুষখোর বলিয়া অভিযোগ করিল। সাক্ষী তলবের জন্য প্রার্থনা হইল। মাজিষ্টর কোন কথা না শুনিয়া, উভয় পক্ষকে খালাস দেন।

## তৃতীয় পরিচ্ছেদ

### তিতুর কোপ

অভিযোগে তিতুমীর ও কৃষ্ণদেব অব্যাহতি পাইলে পর, উভয়ে আপন আপন লোকজনসহ নিজ নিজ গ্রামে ফিরিয়া আসে। কোন ইংরেজ লেখক বলেন,—"অতঃপর তিতুমীরের উপর জমিদার পক্ষ হইতে নানাপ্রকার অত্যাচার হইয়াছিল। তিতুর মতাবলম্বী মুসলমানদিগকে জব্দ করিবার অভিপ্রায়ে বাকি খাজনার আদায়চ্ছলে গ্রেপ্তার করিয়া আনা হইত। দেওয়ানী আদালতে অনেক মিথ্যা অভিযোগে অনেকের উপর ডিক্রিজারি হইয়াছিল। ২৫শে সেপ্টেম্বর জয়েণ্ট মাজিষ্টরের বিচার-বিরুদ্ধে আপীল করিবার জন্য মুসলমানেরা কলিকাতায় আসিয়াছিল। জজ তখন বাখরগঞ্জে সারকুটে গিয়াছিলেন। কাজেই তাহাদিগকে বিফল-মনোরথ হইয়া ফিরিয়া যাইতে হয়।"

এ ঘটনার কথা জজ ওকনেলি সাহেবের লিখিত প্রবন্ধে উল্লিখিত আছে। অন্য কোন এদেশী লোকের মুখে বা লেখায় এরূপ কথা শুনিতে পাই না। তবে জমিদারবর্গও তখনও যেরূপ শক্তিশালী ছিলেন, তাহাতে এরূপ ঘটনা একেবারে অসম্ভব বলিয়া মনে হয় না। ফলে যাহাই হউক, তিতু পুঁড়ার জমিদারের উপর খড়্গহস্ত হইয়াছিল। তাঁহাকে জব্দ করা তাহার মুখ্য লক্ষ্য হইল।

### তিতুর সুযোগ

কাল প্রকৃতি ও প্রবৃত্তির পোষক। তিতুমীর পাশব-বলে ধর্ম্মপ্রচার করিতে চাহে। এইরূপ তাহার আজন্ম প্রবৃত্তি ও প্রকৃতি। পুঁড়ার জমিদার তাহার প্রতিরোধী ও প্রতিদ্বন্দ্বী হইয়াছিলেন। জমিদারের এইরূপ প্রতিরোধিতা ও প্রতিদ্বন্দ্বিতায় কালই সহায় হইয়াছিল। তিতুমীর পাশব-বল-উদ্দীপনার একটা হেতু

পাইল। এ হেতুর উপলক্ষে কাল আবার তিতুমীরের পাশব-বিক্রম-বর্দ্ধনের সহায় হইল।

এই সময় ইংরেজের রাজত্ব বঙ্গদেশে প্রতিষ্ঠিত হইয়াছিল, শাসনেরও কতক ব্যবস্থা হইয়াছিল; কিন্তু শাসন তখনও সুশৃঙ্খলাবদ্ধ হয় নাই। এখনকার মত তখন শত্রুশাসনের বা বিদ্রোহ-দমনের সুতীক্ষ্ণ সূক্ষ্ম সতর্ক সাবধান বন্দোবস্তের সদ্ভাব ঘটিয়া উঠে নাই। অন্তর্বিপ্লববিনাশের ব্রহ্মাস্ত্র যে নিরস্ত্রীকরণ আইন, এ ভাব তখন ইংরেজরাজের কল্পনামাত্র স্পর্শ করে নাই। তখন তারও হয় নাই, রেলও হয় নাই, টেলিগ্রাফও হয় নাই,—ত্বরিত খবরাখবরের বিশিষ্টরূপ সুবিধা ছিল না। কাছে কাছে থানা ছিল না, থানায় উপযুক্ত লোকজন রাখিবার তাদৃশ সুব্যবস্থাও ছিল না। কাজেই বলিতে হইবে, কালই তিতুমীরের পাশব-বল-সঞ্চয়ের সহায় হইল।

### তিতুর বল-বৃদ্ধি

তিতু দেখিল, পুঁড়ার জমিদার কৃষ্ণদেব তাহার প্রতিদ্বন্দ্বী হইয়া মিথ্যা মোকদ্দমায় তাহার অনুগত অনুচরবর্গকে উত্যক্ত করিয়া তুলিয়াছিল। তিতু ক্রোধে উন্মত্ত হইয়া উঠিল। এইবারে তিতু বিষম বৈর-নির্য্যাতন-সঙ্কল্পে বদ্ধ-পরিকর হইয়া যুদ্ধসজ্জা করিল। বিধর্ম্মী হিন্দুদিগকে বলপ্রকাশপূর্ব্বক স্বধর্ম্মে আনিবার জন্য অনুচরবর্গের প্রতি আদেশ হইল। খাসপুরের কোন সম্ভ্রান্ত মুসলমান তিতুর বিরুদ্ধে জমিদারকে উত্তেজিত করিয়াছিলেন। তাঁহার উপর তিতুর জাতক্রোধ হইয়াছিল।

যে ফকির আসিয়া তিতুমীরের সহিত যোগ দিয়াছিল, যে ফকিরের ঐন্দ্রজালিক কাণ্ডে তিতুর শিষ্যগণ মন্ত্রমুগ্ধ হইয়াছিল, সেই ফকিরও তিতুর সমরসহায় হইল। তাহার নাম মিস্কিন্ সাহা। এই মিস্কিন্ সাহা তিতুর আলয়ে আশ্রয় লইয়াছিল। এই সময় এই মিস্কিন্ সাহার শিষ্যগণ আসিয়া তিতুমীরের দলে যোগ দিল। দলের সকলে চাঁদা করিয়া টাকা তুলিল। তিতু সেই টাকায় চাউল এবং যুদ্ধোপকরণ কিনিয়া নারিকেলবেড়ে গ্রামে মইজউদ্দীন বিশ্বাস

নামক এক মুসলমানের বাড়ীতে জমা করিয়া রাখিল। ১৮৩১ খ্রীষ্টাব্দের ২৩শে অক্টোবর তিতুমীর আপনার দলস্থ লোকদিগকে লইয়া একটী উৎসব করিবার ঘোষণা করে। এই উৎসবচ্ছলে তাহার যাবতীয় অনুচরবর্গ সমবেত হইয়াছিল। অক্টোবর মাস শেষ হইবার পূর্ব্বেই বহুসংখ্যক লোক অস্ত্রেশস্ত্রে সুসজ্জিত হইয়া যুদ্ধার্থ প্রতীক্ষা করিতে লাগিল।

যে মইজউদ্দীন বিশ্বাসের বাড়ীতে তিতু আড্ডা লইয়াছিল, তিনি সে সময় নারকেলবেড়িয়ায় একজন সম্ভ্রান্ত ধনী মুসলমান ছিলেন। তিনি প্রথম তিতুকে আশ্রয় দিতে সম্মত হন নাই। কিন্তু অবশেষে তিতুর নানা প্রলোভনে ভুলিয়া আশ্রয় দিতে বাধ্য হইয়া পড়েন। প্যার মণ্ডল নামে আর একজন ধনী মুসলমান তিতুর প্রতিদ্বন্দ্বী হইয়াছিলেন। তিতু তাঁহাকেও নানা কৌশলে বশীভূত করিয়াছিল।

### তিতু পুঁড়াগ্রামে

তিতুর প্রথম লক্ষ্য,– পুঁড়ার জমিদার কৃষ্ণদেবের উপর। তিতু যথেষ্ট লোক-বল সংগ্রহ করিয়াছে, এই সংবাদ পাইয়া কৃষ্ণদেব বুঝিলেন, তিতু তাঁহাকেই প্রথম আক্রমণ করিবে। তিনি আর কালবিলম্ব না করিয়া কর্ত্তৃপক্ষকে সাহায্য-প্রার্থনায় আবেদন করিয়াছিলেন। কিন্তু এ আবেদনে ফল হয় নাই।

৬ই নবেম্বর প্রাতঃকালে উন্মত্ত তিতুমীর প্রায় তিন শত অনুচরসহ পুঁড়াগ্রাম আক্রমণ করিয়াছিল। তিতু আসিয়াছে শুনিয়া কৃষ্ণদেব "ফটক" বন্ধ করিয়া দেন। তিতুর লোকেরা লাঠি, সড়কি, তরবারি লইয়া প্রথমে কৃষ্ণদেবের বাড়ী ঘেরোয়া করিয়া ফেলে। বাড়ীর উপর হইতে কৃষ্ণদেবের লোকেরা মুসলমানদের উপর অজস্র ধারে ইষ্টক বর্ষণ করিতে লাগিল। তিতু তিষ্ঠিতে না পারিয়া দলবল সহ স্থানান্তরে চলিয়া গেল।

জমিদার-বাটী ত্যাগ করিয়া তিতু গ্রামের ভিতর নানা স্থানে নানারূপ অত্যাচার করিয়াছিল। যেদিন তিতু পুঁড়াগ্রাম আক্রমণ

করিয়াছিল, সেই দিন পুঁড়ায় বারোয়ারি পূজা হইতেছিল। কার্ত্তিকী পূর্ণিমা। বারোয়ারি উপলক্ষে যাত্রা হইতেছিল। তিতুমীর আসিতেছে শুনিয়া যাত্রা ভাঙ্গিয়া গেল। লোক-জন সকলে পলাইল। কেবলমাত্র পুরোহিত পূজায় ব্যস্ত ছিলেন। তিনি পলায়ন করিতে পারেন নাই। বলিতে লোমহর্ষণ হয়। তিতু বারোয়ারিতলায় উপস্থিত হইয়াই গো-হত্যা করে। পুরোহিত সে বিভীষণ বীভৎস দৃশ্য দেখিয়া উন্মত্ত হইয়া উঠিলেন। আর সহ্য করিতে না পারিয়া তিনি তৎক্ষণাৎ নিকটস্থ শাণিত খড়্গ গ্রহণ করিলেন এবং বাহ্যজ্ঞানশূন্য হইয়া প্রবলবেগে মুসলমানদিগের দিকে ধাবিত হইলেন। তখনই সেই মর্ম্মাহত অথচ নৈরাশ্যোদ্ধত ব্রাহ্মণের উলঙ্গ শাণিত খড়্গাঘাতে অনেকগুলি মুসলমানের মুণ্ড নিপতিত হইল। অনেককেই তিনি খণ্ড-বিখণ্ড করিয়া ফেলিলেন। কিন্তু একাকী অগণ্য মুসলমানের সহিত কতক্ষণ যুঝিবেন? অর্দ্ধ ঘণ্টার মধ্যে ব্রাহ্মণ মুসলমানদের হস্তে নিহত হইলেন।

এ সম্বন্ধে এইরূপ কথান্তর আছে,—বারোয়ারি পূজা হইতেছিল না; বারোয়ারি-প্রতিমা একমেটে মাত্র হইয়াছিল। তিতুমীর যে সময় বারোয়ারিতলায় উপস্থিত হয়, সেই সময় গ্রামের একজন সম্ভ্রান্ত পণ্ডিত ব্রাহ্মণ যাইতেছিলেন। তিতুমীর তাঁহাকে ধরিয়া বলে,—"তুমি আমাদের ধর্ম্মে এস; নহিলে তোমাকে কাটিয়া ফেলিব।" স্বধর্ম্ম-পরায়ণ নিষ্ঠাবান্ ব্রাহ্মণ ক্রোধে থরথর কাঁপিতে কাঁপিতে বলিলেন,—"তোদের ও পাপধর্ম্মে যাব কেন? কাট্ কাট্;—কিন্তু তোরা যদি এক কোপে কাটতে না পারিস্, তাহা হ'লে তোরা শূয়োর খা'বি।" ব্রাহ্মণের এই কথা শুনিয়া, তিতু ব্রাহ্মণের বক্ষঃস্থলে তরবারির চোপ বসাইয়া দেয়। এক কোপেই ব্রাহ্মণের বক্ষঃস্থল দ্বিখণ্ডিত হইয়াছিল। গ্রামে হাহাকার-ধ্বনি উত্থিত হইল। অনেকেই প্রাণভয়ে পলাইল। জমিদার বাবুদের লোক-জন এবং গ্রামের অন্যান্য অনেকে এ দৃশ্যে উত্তেজিত হইয়া দিগ্‌বিদিক্-জ্ঞানশূন্য হইয়া পড়িল। তখনই তাহারা সকলে মুসলমানদিগকে আক্রমণ

করিল। তিতু বুঝিল, শত্রুদিগকে পরাভব করা সহজ নহে। তখনই তিতু আপন লোকবল লইয়া সরিয়া পড়িল; কিন্তু যাইবার সময় গোমাংস টাঙ্গাইয়া পবিত্র মন্দির অপবিত্র করিয়াছিল; অধিকন্তু যাইবার পথে দুইজন ব্রাহ্মণকে পাইয়া তাঁহাদেরও মুখে মাংস গুঁজিয়া দিয়াছিল। কেবল ইহাই নহে, তিতুর লোকেরা বাজারের মধ্যস্থলে একখণ্ড মাংস টাঙ্গাইয়া দিয়া বিষম বীভৎস দৃশ্যে হিন্দু নরনারীর প্রাণে আঘাত করিল।

অতঃপর তিতু বাজারের দোকান-পাট লুঠ করিয়া লইল। এই সময় একজন দেশী খৃষ্টান পথ দিয়া যাইতেছিল, তিতু তাহাকে ধরিয়া অপমান করে। যে সকল মুসলমান তাহার দলভুক্ত হয় নাই, তাহারাও নানারূপে লাঞ্ছিত হইয়াছিল।

### তিতুর জিঘাংসা

তিতু এমন হইল কেন? অনাহূত উত্তেজনা তিতুকে জিঘাংসা-পরায়ণ করিল। তিতু আপন ধর্ম্মমত প্রচার করিতেছিল। সে প্রচারে পীড়ন-তাড়ন ছিল না। লোকে তাহার বাগ্বিন্যাসে মুগ্ধ হইয়া, তাহার প্রচারে স্তম্ভিত হইয়া, তাহার মতকে সত্য ভাবিয়া, তাহাকে পরিত্রাতা মনে করিয়া, তাহার মতাবলম্বী হইয়াছিল এবং তাহার মন্ত্রগ্রহণ করিয়াছিল। তিতু প্রথমতঃ শোণিতের বিনিময়ে প্রচারসিদ্ধি করিতে চাহে নাই। জমিদার কৃষ্ণদেব জরিমানার ব্যবস্থায় তাহার শাস্ত্রপ্রচারে হস্তক্ষেপ করিল। তিতুর প্রবৃত্তি প্রকৃতপক্ষে শান্তি-রসাভিষিক্ত নহে। তিতুর শিক্ষাও; শান্তির পক্ষপাতিনী নহে। তাহা হইলে, তিতু জমিদারের ব্যবস্থাকে অযথোচিত মনে করিয়া, তাহার শাসনভার স্বয়ং গ্রহণ করিত না। শান্তির ধর্ম্ম,—সহিষ্ণুতা। সে সহিষ্ণুতা না থাকিলেও, সংযমকে প্রতিশোধের প্রকৃতি বোধ করিয়া, তিতু রাজার আশ্রয় লইতে পারিত। আর এক কথা, কৃষ্ণদেবই তাহার শত্রু। সে শত্রুকে শাসন করিতে না পারিয়া সাধারণ নির্দ্দোষ নিরীহ লোকের উপর অত্যাচার করা, তিতুর অশান্তি প্রবণতার পরিচায়ক নহে কি? তিতু জিঘাংসাপরায়ণ হইল। তিতু জিঘাংসায় পরধর্ম্ম অসহ্য

ভাবিয়া নির্দ্দোষ নিরীহ ব্যক্তির উপর অত্যাচার করিল। তিতু রাজবিদ্রোহী হইল। রাজবিদ্রোহে তিতু আত্মনাশের বীজ বপন করিল। তিতু রাজার আশ্রয় লইলে সুবিচার পাইত। সুবিচারে নিশ্চিতই প্রচারও অব্যাহত হইত।

## তিতুর স্পর্দ্ধা

এইবার তিতুর অহমিকা চরমে চড়িল। দুর্ব্বুদ্ধি তিতুমীর ঘোষণা করিল,—"কোম্পানীর লীলা সাঙ্গ হইয়াছে। ইউরোপীয়েরা অন্যায়-পূর্ব্বক মুসলমানের রাজত্ব আত্মসাৎ করিয়াছে। চির উত্তরাধিকারিত্ব-সূত্রে মুসলমানই এদেশের রাজা। আমিই রাজা।"

চারিদিকে তিতুর বিজয় বিঘোষিত হইল। তিতু মনে করিল, আমি সসাগরা পৃথিবীর একচ্ছত্রী রাজা। এইবার রীতিমত যুদ্ধের আয়োজন হইল। তিতুর স্পর্দ্ধা বাড়িল। তিতু ভারতেশ্বররূপে জমিদারবর্গের নিকট করপ্রার্থী হইল। গোবরডাঙ্গা ও অন্যান্য স্থানের জমিদারদিগের নিকট সংবাদ গেল,—"কর দাও। তোমরা যদি আমার আধিপত্য স্বীকার না কর, আর দস্তুরমত কর না দাও, তাহা হইলে কাটিয়া ফেলিব।" প্রবলপ্রতাপান্বিত জমিদারেরা তিতুর স্পর্দ্ধা দেখিয়া ক্রোধে বিধূম-বহ্নিবৎ জ্বলিয়া উঠিলেন। এই সময় কালীপ্রসন্ন মুখোপাধ্যায় গোবরডাঙ্গার জমিদার ছিলেন। কলিকাতার লাটুবাবুর সহিত কালীপ্রসন্ন বাবুর সৌহার্দ্দ ছিল। এই লাটু বাবু কালীপ্রসন্ন বাবুর সাহায্যার্থ দুই শত হাবসী পাঠাইয়াছিলেন। কালীপ্রসন্ন বাবুর নিজেরও তিন চারি শত লাঠিয়াল, পাইক, ও কয়েকটি হস্তী প্রস্তুত ছিল। কালীপ্রসন্ন বাবু স্পর্দ্ধা সহকারে তিতুকে কর দিতে অস্বীকার করেন। তিতু দেখিল, কালীপ্রসন্ন বাবুর লোক-বল প্রবল; সুতরাং তিতু গোবরডাঙ্গায় অগ্রসর হইতে পারিল না। তবে তিতু এই বলিয়া কালীপ্রসন্ন বাবুকে শাসাইয়া রাখিয়াছিল—"একদিন তোমার জ্যেষ্ঠা স্ত্রীকে নিকা করিব। তোমার কালীমন্দিরে গোহত্যা করিব। ব্রাহ্মণ বিধবাদিগের নিকা দিয়া তাহাদের হাতের ব্যঞ্জন খাইব।"

## তিতুর জয় ও পরাজয়

কালীপ্রসন্ন বাবু নিশ্চিন্ত ছিলেন না। তখনও বাঙ্গালী হিন্দু জমিদারের আত্মমর্য্যাদা লোপ পায় নাই। তিতুর ধ্বংস-সাধনই তাঁহার একান্ত পণ হইল। কালীপ্রসন্ন বাবুর চেষ্টায় মোল্লাহাটী কুঠির ম্যানেজার ডেভিস্ সাহেব প্রায় দুই শত লাঠিয়াল ও সড়কিওয়ালা সহ তিতুকে আক্রমণ করিতে গিয়াছিলেন। তিতু পূর্ব্বে ইহার সন্ধান পাইয়াছিল; সুতরাং পূর্ব্ব হইতেই লোক-জন সংগ্রহ করিয়া রাখিয়াছিল। ডেভিস্ সাহেব তিতুকে আক্রমণ করিতে গিয়া আক্রান্ত হন। সাহেব বজরা করিয়া গিয়াছিলেন। তিতু সবেগে সেই বজরা টানিয়া ডাঙ্গায় তুলিয়া খণ্ড খণ্ড করিয়া ফেলে। সাহেব পলায়ন করেন। তাঁহার অনেক লোক হত এবং অনেকে আহত হইয়াছিল। অনেকে গোবরা গোবিন্দপুরে আশ্রয় লইয়াছিল। এই সময়ে ঐ গ্রামের জমিদার রায় মহাশয়দের সহিত তিতুমীরের বিবাদ বাধে। বিবাদ পাকিয়া উঠিল। তিতু পাঁচ-ছয় শত লোক লইয়া গ্রাম আক্রমণ করিল।[৫] রায় মহাশয়েরা লোক-জন লইয়া তিতুর গতিরোধের চেষ্টা করিলেন। তিতুর যে সকল লোক নদীর কিনারায় উঠিয়াছিল, তাহারা রায় মহাশয়দের অস্ত্রাঘাতে হত হইল। রক্তের স্রোতে ইছামতী নদী লালবর্ণ হইয়া উঠিল। তিতু বেগতিক বুঝিয়া পলায়ন করিল। এই লড়াইয়ে তিতু এতদূর বিপন্ন হইয়াছিল যে, তাহাকে জীবিত দেখিয়া তাহার অনুচরেরা তাহাকে ঈশ্বর-প্রেরিত মনে করিয়াছিল। তিতুর ভক্ত শিষ্যদিগের মধ্যে এইরূপ জনরব উঠিয়াছিল যে, তাহারা তিতুকে ইছামতী নদী পার হইতে দেখিয়াছিল। এই লড়াইয়ে যে সাহসী রায় মহাশয় তিতুকে পরাজিত করিয়াছিলেন, তিনি সাংঘাতিক আঘাত পাইয়াছিলেন। সেই আঘাতেই তাঁহার মৃত্যু হয়।

## তিতুর যুদ্ধে বাঙ্গালী বীর

যে রায় মহাশয় হত হইয়াছিলেন, তাঁহার নাম দেবনাথ রায়।

---

৫ কেহ কেহ বলেন, এ যুদ্ধ লাউঘাটিতে হইয়াছিল।

ইনি রতিকান্ত রায়ের পুত্র। দেবনাথ কয়েকজন সম্ভ্রান্ত সাহসী লোককে সঙ্গে লইয়া তিতুমীরের সহিত অসম সাহসে যুদ্ধ করিয়াছিলেন। তিনি বাত-বেগগামী অশ্বে আরোহণ করিয়া সদর্পে তিতুকে আক্রমণ করেন। উভয় দলে ঘোরতর যুদ্ধ হয়। দেবনাথের অব্যর্থ তরবারি-আঘাতে খিদির খাঁ নামক জনৈক সর্দ্দারের বামবাহু খণ্ড-বিখণ্ড হইয়া গিয়াছিল। খিদির খাঁ আহত হইয়া পলাইয়া যায়। সেই সময় রণমদোৎকট দেবনাথ রণ-চণ্ডবেশে অমোঘ-বিক্রমে অনেক মুসলমানকে হত ও আহত করিয়াছিলেন। অতঃপর খিদির অলক্ষ্যে আসিয়া দেবনাথের অশ্বের দক্ষিণপদে সজোরে লাঠির আঘাত করিয়াছিল। অশ্ব দেবনাথকে লইয়া ভূতলে বিলুণ্ঠিত হইয়াছিল। দেবনাথ ভূতলে পড়িয়া উঠিবার চেষ্টা করিয়াছিলেন; কিন্তু ভীম অশ্বের ভীষণ চাপে তাঁহার এক খানি পা মৃত্তিকায় বসিয়া গিয়াছিল; সুতরাং তিনি আর উঠিতে পারেন নাই। সহসা একজন যবন উলঙ্গ অসিহস্তে বিদ্যুদ্বেগে ছুটিয়া আসিয়া দেবনাথের কণ্ঠচ্ছেদ করিয়া ফেলিয়াছিল। বীর দেবনাথ বীরোচিত জীবন বিসর্জ্জন করিয়াছিলেন।

মুসলমান লেখক "সাজন গাজি" লিখিয়াছেন, এই যুদ্ধ লাউ-ঘাটিতে হইয়াছিল। সাজন গাজির বর্ণিত যুদ্ধ-বর্ণন এইখানে উদ্ধৃত হইল,—

### যুদ্ধ বর্ণনা

"লাউঘাটি ছিলো নামে সাকের সর্দ্দার।
মমিন পৌঁছিল গিয়া পায় সমাচার॥
গোরু জবে কোরে খানা তৈয়ার করিল।
আছুদা করিয়া খানা সবে খেলাইলো॥
খানা খেয়ে মমিনেরা আছুল বসিয়া।
হরিদেব দেবরায় খবর পাইয়া॥
তিন চারি শত লোক সঙ্গে লিয়া তারা।
লড়িতে আইলো গিধি করিয়া পৈতারা॥

ভুরি পেচা খেলে তারা জতো জোন জোন।
উড়া সন্নিপাকে খেলে খোসালিত মোন॥
জখোন থাকিলো তারা মার মার বলি।
মেঘের বেজলি জেনো কর্ণে লাগে তালি॥
শব্দ হইল জেনো সিংহের গর্জনে।
আওয়াজের ধোমকে কম্পিত কতো জোন॥
ডাইন দিগে তলওয়ার বাম হাতে ঢাল।
চলে পতে চারি দিগে ফেরে মস্ত হাল॥
এসে চারি দিঘে ঘেরে মমিন সবারে।
মমিন ফরয়াদ করে আল্লার দরবারে॥
মার্ মার্ বলি তারা মারিলো তলওার।
জোরেতে মারিল চোট ছেবেনজিবেল্লার॥
লাএলাহা কল্‌মা পড়ি জতো দিনদারে।
তেরিজ হইয়া কোপ ধরে লাটি পরে॥
সামলিল কোপ কেহ এসে ঝটপটি।
বেদিনের পরে তবে ফেঁকে মারে লাটি॥
লাটি খেয়ে ঢালে সেহো খাড়া হইয়া ছিলো।
সরাওয়ালা পুনর্ব্বার লাটি জে মারিলো॥
কবজা করিয়া সল লাটি আপনার।
মারিল চিকরে লাটি পড়ে ছেরে তার॥
মার্ মার্ ধর্ ধর্ করে জোবেদিনে॥
সরাওালা কলমা পড়ে আপন জবানে।
তাড়াতাড় লাটি মারে জতো মমিনেতে॥
কারোবা ভাঙ্গিলো ছের কারো লাগে হাতে।
কান পাটি ভাঙ্গে কারো ভেঙ্গে গেল দাঁত॥
বাবা বাবা বোলে পড়ে মুখে দিয়া হাত।
সরাওয়ালা কলমা পোড়ে জোরে মারে লাটি॥
কারোবা ভাঙ্গিলো হাড় কারবা কানপাটি।
ঘাএল বেদিন এক মএদানে পড়িলো॥
মমিন ধরিয়া তারে লস্করে আনিলো।
সড়োগওয়ালা ছিলো জারা জখম হইল।
লাটি খেয়ে বাজে লোগ ভাগিতে লাগিল॥"

অতঃপর তিতু অধিকতর বল-সঞ্চয়ে প্রবৃত্ত হইল। তিতু তখন স্বপ্নের রাজ্যে সমগ্র ভারতের উপর শাসনদণ্ড পরিচালিত করিতেছিল। ফকির তখনও তাহার পরম সহায়। দেখিতে দেখিতে তিতুমীরের দলে সহস্রাধিক লোক জুটিল। অতঃপর তিতু নানা স্থান হইতে নানা-প্রকারে খাদ্য-সংস্থান করিতে লাগিল। ফকির বলিয়াছিল,—"গোলাগুলিতে আমাদের কি হইবে? আমি গোলাগুলি টপ্ টপ্ করিয়া গিলিয়া ফেলিব।" তাহার দুই একটা ভেল্কীবাজীর খেলায় সকলের এইরূপ বিশ্বাসও বদ্ধমূল হইয়া গিয়াছিল। সকলেই উত্তেজিত ও উদ্দীপিত। সকলেই লাঠি, সড়কি, কাস্তে, কুঠার প্রভৃতি অস্ত্রশস্ত্রে সজ্জিত। হায়! মোহ!

## চতুর্থ পরিচ্ছেদ

### তিতুর অত্যাচার

পঞ্চ-শতাধিক লোক তিতুর শিষ্যত্ব গ্রহণ করিয়াছিল। ক্রমেই তিতুর বলবৃদ্ধি হইতে লাগিল। বলবৃদ্ধি হইল বটে; কিন্তু তাহার শিষ্যানুচরগণ গ্রামবাসীদের উপর অত্যাচার করিতে আরম্ভ করিল। অনেককে তাহারা গোস্ত খাওয়াইয়া স্বধর্ম্মে টানিয়া লইল। হিন্দুর "জাতি-ধর্ম্ম" নষ্ট করাই যেন তাহাদের কর্ত্তব্য বলিয়া সিদ্ধান্ত হইল। তিতু আত্মহারা হইল। তিতু লক্ষ্যভ্রষ্ট হইল।

হিন্দুকে জোর করিয়া, গোস্ত খাওয়াইয়া, মুসলমান করিলে, প্রকৃত নিষ্ঠাবান স্বধর্ম্ম-পরায়ণ শিক্ষিত সম্ভ্রান্ত মুসলমান-সম্প্রদায় আনন্দানুভব করেন না; বরং ইহাতে তাঁহাদের রাগ ও ঘৃণা হইয়া থাকে। নিম্নশ্রেণী অশিক্ষিত মুসলমানের কথা স্বতন্ত্র। তিতু যে সকল হিন্দুকে মুসলমান করিয়াছিল, তাহাদিগের প্রসঙ্গে সাজন গাজি কিরূপ ব্যঙ্গোক্তি করিয়াছেন, শুনুন,—

বামনের মেয়ে এনে, নেকা দেয় কতো জোনে,
সাঁকা ভাঙ্গি হাতে দিল চুড়ি।
বামনগোনেবে ধোরে, কল্‌মা পড়ায় জোরে,
চুল ফেলে মুখে রাখে দাড়ি॥
গাওা গোস্ত তারা খাইয়া, কাপড় পরে ওন্দারা দিয়া,
কাছা খুলে সবে গেলো বাড়ি।
গাল পাট রাখিয়া দাড়ি, সবে যায় নিজ বাড়ি,
দেখে তারে কহেন ব্রাহ্মণি॥
মাথায় দেখিনা কেস, ধোরেছো মুছল্লি-বেশ,
বুঝি তোদের গেছে হিন্দুয়ানি।

তাঁকে প্রচণ্ড আঘাত করে। এতসব দুঃখের মধ্যে জীবনের শেষলগ্নে 'রায়সাহেব' উপাধি প্রাপ্তি হয়তো তাঁকে কিঞ্চিৎ তৃপ্তি দিয়েছিল।

আঘাতে আঘাতে বেদনায় বেদনায় জর্জরিত এই মানুষটি ১৩২৮ সালের ৯ ফাল্গুন কাশীতে শেষনিঃশ্বাস ত্যাগ করেন।

( ২ )

জীবনদৃষ্টি

জীবনসায়াহ্নে বিহারিলাল আক্ষেপ করে আত্মজীবনীতে লেখেন, 'বঙ্গবাসী'তে কতজন এলেন, কতজন গেলেন 'আমি যে সহকারী, সেই সহকারী রহিলাম। সম্পাদক হইবার শক্তি নাই; উপায়ও নাই; ইহ জন্মেত নহে। বহু সাধনা নহিলে শক্তিসঞ্চয় হয় না; শক্তিসঞ্চয় হইলেও ত ব্রাহ্মণকুলে জন্মাইতে হইবে। সে সুকৃতি কোথায়।' এ আক্ষেপের কারণ—'বঙ্গবাসী'তে বিহারিলাল যোগ দেবার কিছুদিন পরে 'ব্রাহ্মণ ভিন্ন কেহ বঙ্গবাসীর সম্পাদক হইবার অধিকারী নহেন, এখন এই নিয়ম হইল। এ পর্যন্ত সেই নিয়ম চলিয়া আসিতেছে।'[১০] এমন একটি অনুদার রক্ষণশীল দৃষ্টিভঙ্গিসম্পন্ন পত্রিকার সঙ্গে যিনি দীর্ঘ ৩৯ বছর ঘনিষ্ঠভাবে যুক্ত থাকতে পারেন, তাঁর জীবনদৃষ্টি বিশদ ব্যাখ্যার অপেক্ষা রাখে না।

এইরকম উৎকট রক্ষণশীলতার জন্যই 'বঙ্গবাসী' সহবাসসম্মতি বিল পাশ হলে হিন্দুধর্ম রসাতলে যাবে এমন কথা উচ্চকণ্ঠে প্রচার করতে থাকে। একই কারণে অব্রাহ্মণ 'বিবেকানন্দের সন্ন্যাসী হওয়া, কালাপানির পারে যাওয়া, মাংসাহার করা ও তাকে সমর্থন করা, প্রকাশ্যে ম্লেচ্ছদের সঙ্গে আহারাদি করা, ছুৎমার্গের এবং পৌরোহিত্যের বিরুদ্ধে যুদ্ধঘোষণা করা'[১১] ইত্যাদি ব্যাপার সহ্য করতে না পেরে 'বঙ্গবাসী' সংখ্যার পর সংখ্যায় বিবেকানন্দকে আক্রমণ করতে থাকে। মনে রাখতে হবে, এইকালে 'বঙ্গবাসী'র এবংবিধ যাবতীয় রক্ষণশীল মতবাদের অন্যতম পোষক ছিলেন সহ সম্পাদক বিহারিলাল সরকার। তাঁর এই গোঁড়ামিই তাঁকে উদ্বুদ্ধ করেছিল একাধিক

১০ স্বর্গীয় রায়সাহেব বিহারিলাল সরকার মহাশয়ের স্বরচিত জীবনী ( কলকাতা, ১৩২৮ ), পৃ. ৫।

১১ বিবেকানন্দ ও সমকালীন ভারতবর্ষ ( ৩য় খণ্ড ), শঙ্করীপ্রসাদ বসু ( কলকাতা, ১৩৮৫ ), পৃ. ১১৪।

হিন্দু শাস্ত্রগ্রন্থ অনুবাদে ও হিন্দুধর্মের শ্রেষ্ঠত্ব প্রচারে। নিষ্ঠবান হিন্দু বিহারিলাল মহারানী স্বর্ণময়ীর জীবনী রচনা করিতে গিয়ে হিন্দু কলেজের প্রথম যুগের ইংরেজি শিক্ষিত যুবকদের অহিন্দু আচার ব্যবহারের সামান্য বর্ণনা দিয়ে শিউরে উঠে লিখেছেন :

'আর নহে। লেখনী সরমে মরমে থর থর কাঁপিতেছে।'[১২]

এমন গোঁড়া হিন্দু বিহারিলাল বিদ্যাসাগরকেও সমালোচনা করেছেন। কারণ বিদ্যাসাগর যথেষ্ট পরিমাণে হিন্দু ছিলেন না, তিনি সন্ধ্যাহ্নিক করেন না, মন্ত্র গ্রহণে অনিচ্ছুক, সর্বোপরি তিনি বিধবাবিবাহের প্রবর্তক। এমন একটি মানুষের 'দোষত্রুটির সমালোচনা করা' তিনি কর্তব্য মনে করেছেন, কারণ তা না করলে 'হিন্দু সন্তানের মহতী ক্ষতি' হবে। এবং এই সমালোচনা করার ফলেই 'বিধবাবিবাহের বিপক্ষে লেখা বিহারিলালের বিদ্যাসাগর কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পাঠ্যরূপে স্থান পায় নাই'—অন্তত 'বঙ্গবাসী' পত্রিকাগোষ্ঠীর এই ধারণা ছিল। বিহারিলালের মৃত্যুর পর ১৩২৮ সালের ২০ ফাল্গুনের 'বঙ্গবাসী'তে এই অভিযোগ করা হয়।

তাঁর রক্ষণশীলতার সঙ্গে ওতোপ্রোতভাবে জড়িত হয়েছিল বিচারহীন ইংরেজভক্তি। সেকালের অনেক বাঙালির মতো বিহারিলাল ছিলেন ঘোরতর রাজভক্ত। তাঁর এই রাজভক্তি কর্মে এবং লেখার মধ্য দিয়ে আত্মপ্রকাশ করেছে। ইংরেজ যে কত ভালো, ভারতবাসীর ভালো করবার জন্য তাদের যে উদ্বেগের অন্ত নেই একথা তিনি বিশ্বাস করতেন। 'এ ভারতে ইংরাজের রাজত্বে, ইংরেজের করুণার মর্ম, ইংরেজের বাৎসল্যের ভাব কেনা বুঝে? ইংরাজের রাজত্বে সুধামৃতের নিত্য সুখস্বাদ কেনা করে?'—এ লেখা বিহারিলালের কলম দিয়েই বেরিয়েছিল। ভিক্টোরিয়ার মৃত্যুর পর তিনি সেযুগের আরো অনেক বাঙালির মতো মাতৃবিয়োগবেদনা অনুভব করেন। হৃদয়ের শোকোচ্ছ্বাস প্রকাশ করেন একাধিক গানের মধ্য দিয়ে। যেমন :

'মা, মা, কি স্মৃতিচিহ্ন রাখিব তোমার
তুমি কীর্ত্তিময়ী, রেখেছ গো স্মৃতি আপনার
বিশ্ব-ভরা চন্দ্র করে। ক্ষুদ্র খদ্যোতে কি করে
তোমার মহিমা, গুণের গরিমা
অসীম অনন্ত, দিগন্ত প্রচার।'[১৩]

১২ মহারানী স্বর্ণময়ী, বিহারিলাল সরকার (কলকাতা, ১৩১৪), পৃ. ৩২।
১৩ বাঙ্গালীর গান, দুর্গাদাস লাহিড়ী (কলকাতা, ১৩১২), পৃ. ৮০৭।

তাঁর এই ইংরেজভক্তির সঙ্গে মিলিত হয়েছিল জমিদারপ্রীতি। চিরস্থায়ী বন্দোবস্তের ফসল এই নবা জমিদারশ্রেণী এবং জমিদারতন্ত্রের প্রতি তিনি সারাজীবনই মোহগ্রস্থ ছিলেন। এই মোহের বহিঃপ্রকাশ বিভিন্নক্ষেত্রে লক্ষ্য করা যায়। তিতুমীরের সঙ্গে জমিদাবশ্রেণীর সংঘর্ষের বিবরণ দিতে গিয়ে তিনি জমিদারশ্রেণীর প্রতি তাঁর সহানুভূতি গোপন করেননি। তাঁর এই মনোভাব আরো স্পষ্ট হয়ে উঠেছে 'মহারানী স্বর্ণময়ী' গ্রন্থে।

এমন একটি মানুষ তিতুমীর নামক একজন বিধর্মী ইংবেজ রাজত্বের ঘোর শত্রুর জীবনকাহিনী লেখার সময় তিতুমীরকে আসামীর কাঠগডায় দাঁড করাবেন এটাই স্বাভাবিক। তিতুমীর তাঁর কাছে 'দুর্বুদ্ধি' সম্পন্ন 'ধর্মমদোৎকট' একটি মানুষ ছাডা কিছু নয়। তবু বিহারিলালেব কাছে আমবা কৃতজ্ঞ এই কাবণে যে, এই রক্ষণশীল মানুষটিই প্রথম তিতুমীরকে নিয়ে বাংলায় জীবনী লেখার কথা ভেবেছিলেন। জীবনী তো লিখলেন। কিন্তু জীবনী লেখার উপাদান তিনি সংগ্রহ কবলেন কোথা থেকে?

## ( ৩ )

### তথ্য সংগ্রহ ও তথ্যবিকৃতি

১৮৭০-এর 'ক্যালকাটা রিভিউ' এর তিনটি সংখ্যায় ( Vols. 50, 51, 52) '*The Wahhabis in India*' নামক একটি দীর্ঘ প্রবন্ধ প্রকাশিত হয়। লেখক সম্ভবত ওকেনলি সাহেব। এই প্রবন্ধের দ্বিতীয় কিস্তিতে তিনি তিতুমীর এবং তিতুমীরের বিদ্রোহ সম্পর্কে বিস্তৃত আলোচনা করেছেন।[১৪] তিতুমীরের জীবনকাহিনী লেখার জন্য বিহারিলাল এই প্রবন্ধটি থেকে সর্বাধিক সাহায্য গ্রহণ করেছেন। বিহারিলাল শুধু উপাদান সংগ্রহ নয়, মাঝেমাঝে এই প্রবন্ধ থেকে প্রায় আক্ষরিক অনুবাদ করেছেন। একটা দুটো উদাহরণ দেওয়া যাক।

কৃষ্ণদেব রায়ের দাডির ওপর খাজনা ধার্য করার বিরোধিতা করায় তিতুমীরকে শাসন কবাব জন্য একদিন কৃষ্ণদেব রায় সদলবলে সর্পরাজপুরে প্রবেশ করেন। একটা ঘোর দাঙ্গা হয়. বাডি-ঘর লুন্ঠিত হয়, একটা মসজিদ পুড়িয়ে দেওয়া হয়। উভয়পক্ষ থানায় খবর দেন। এর পরবর্তী ঘটনাবলী সম্পর্কে ওকেনলি লিখেছেন:

১৪ *The Wahhabis in India*, The Calcutta Review, vol. 51, p. 177-84.

'The Zemindar's people accused the followers of Titu Mir of the illegal arrest and confinement of their peons. The defandants charged their accusers with committing plunder and arson. The Thanah muharrir immediately proceeded to the spot, and commenced an enquiry. The Zemindar absconded, and after remaining concealed for sometime surrendered himself on the 7th July to the Joint Magistrate of Baraset, declaring that he knew nothing of the facts of the case and was actually in Calcutta when the riot occured.'[১৫]

ঐ একই ঘটনা সম্পর্কে বিহারিলাল লিখছেন :

'জমিদারের লোকেরা অভিযোগ করিল—"তিতুর দল আমাদের লোকদের গ্রেপ্তার করিয়া কয়েদ করিয়াছে।" তিতুমীরের লোকেরা বলিল,—"জমিদারের লোকেরা লুটপাট করিয়াছে।" থানার মুহুরী তদারক করিবার জন্যে অকুস্থলে আসিয়া উপস্থিত হইলেন। জমিদার কৃষ্ণদেব পলায়ন করিয়াছিলেন। কিছুদিন লুকাইয়া থাকিয়া তিনি ৭ই জুলাই তারিখে বারাসতের জয়েণ্ট মাজিষ্টারের নিকট হাজির হন। তিনি জবাব দিলেন,—"আমি দাঙ্গা-হাঙ্গামার কিছুই জানি না। এই দাঙ্গার সময় কলিকাতায় ছিলাম।'[১৬]

আর একটি উদাহরণ :

পুঁড়ার জমিদারের সঙ্গে সংঘর্ষের অল্পদিন পরে মিস্কিন সাহা নামে এক ফকির এসে তিতুর সঙ্গে যোগ দিলেন। তাঁর শিষ্যরাও ধীরে ধীরে আসতে লাগলেন। ওকেনলি লিখেছেন :

'...Other followers of Miskin shah subsequently arrived and contributions of money were levied from the members of the Sect, and employed in purchasing rice and other provisions, which were stored in the house of Muizzuddin Biswas, in the village of Narkulbariah. About the 23d of October, Titu-Mir, under pretence of giving an entertainment to the

১৫ পূর্বোক্ত প্রবন্ধ, পৃ. ১৭৮।

১৬ বর্তমান গ্রন্থ, পৃ. ২১।

members of the sect, collected his followers, and before the end of the month a large number of men variously armed had assembled.'[১৭]

বিহারিলালের বর্ণনায় ব্যাপারটা দাঁড়িয়েছে এইরকম :

'এই সময় এই মিস্কিন সাহার শিষ্যগণ আসিয়া তিতুমীরের দলে যোগ দিল। দলের সকলে চাঁদা করিয়া টাকা তুলিল। তিতু সেই টাকায় চাউল এবং যুদ্ধোপকরণ কিনিয়া নারিকেলবেড় গ্রামে মইজউদ্দীন বিশ্বাস নামক এক মুসলমানের বাড়ীতে জমা করিয়া রাখিল। ১৮৩১ খ্রীষ্টাব্দের ২৩শে অক্টোবর তিতুমীর আপনার দলস্থ লোকদিগকে লইয়া একটী উৎসব করিবার ঘোষণা করে। এই উৎসবচ্ছলে তাহার যাবতীয় অনুচরবর্গ সমবেত হইয়াছিল। অক্টোবর মাস শেষ হইবার পূর্বেই বহুসংখ্যক লোক অস্ত্রেশস্ত্রে সুসজ্জিত হইয়া যুদ্ধার্থ প্রতীক্ষা করিতে লাগিল।'[১৮]

বিদ্রোহের অবসানে কলভিন এই বিদ্রোহ সম্পর্কে যে বিস্তৃত রিপোর্ট দেন, তা পড়ে গবর্নমেণ্ট যে মন্তব্য করেন ওকেনলি সাহেব তাঁর প্রবন্ধে তা থেকে সামান্য অংশ উদ্ধার করেছেন।[১৯] বিহারিলাল তাঁর গ্রন্থের পরিশিষ্টে সেই অংশ থেকেই কিছুটা অনুবাদ করে দিয়েছেন।

ওকেনলির প্রবন্ধের ওপর বেশি নির্ভর করার জন্য মূল প্রবন্ধটির কিছু তথ্যগত ত্রুটি বিহারিলালের লেখাতেও সংক্রামিত হয়েছে। একটা উদাহরণ দেওয়া যাক। ওকেনলি লিখেছেন, তিতুমীরের সঙ্গে আলেকজাণ্ডারের প্রথম সংঘর্ষ হয় ১৪ নভেম্বর, ১৮৩১। বিহারিলালও তাঁর গ্রন্থে সেই কথারই পুনরাবৃত্তি করেছেন। আসলে এই সংঘর্ষ হয় ১৫ নভেম্বর, ১৮৩১-এ। সরকারি বিবরণে পাই :

১৪ নভেম্বর সরকারি আদেশ পেয়ে আলেকজাণ্ডার বিদ্রোহীদের উদ্দেশে যাত্রা করেন। দুপুরে বাগুণ্ডি পৌঁছান এবং সন্ধ্যা ৭টা নাগাদ বসিরহাট থানায়। পরদিন মঙ্গলবার ১৫ তারিখ ভোর চারটেয় ১জন হাবিলদার, ১ জন জমাদার ও ২০ জন সেপাই নিয়ে যাত্রা করেন এবং নারকেলবেড়িয়ার ৩ ক্রোশ দূরে বাদুড়িয়ায় পৌঁছন। এখানে বসিরহাটের দারোগা, বরকন্দাজ-

১৭ *The Wahhabis in India,* The Calcutta Review, vol. 51, p. 179.

১৮ বর্তমান গ্রন্থ, পৃ. ২৪-৫।

১৯ পূর্বোক্ত প্রবন্ধ, পৃ. ১৮৪।

চৌকিদারসহ তাঁর সঙ্গে মিলিত হন। অকুস্থলে পৌঁছন বেলা ১২টা নাগাদ। সেখানে ৫০০/৬০০ লোকের জমায়েত দেখে তাদের ফাঁকা আওয়াজে ভয় দেখাতে বলেন। কিন্তু বিপাকে পড়ে শেষপর্যন্ত রণে ভঙ্গ দেন এবং কোনোক্রমে প্রাণ নিয়ে পালান। ৫ মাইল বিদ্রোহীরা তাঁকে তাড়া করে নিয়ে যান, শেষে একটি নালা সাঁতরে পার হয়ে বাড়ুড়িয়া পৌঁছন এবং এখান থেকে নৌকাযোগে সন্ধ্যার সময় বাগুণ্ডি আসেন।[২০]

ওকেনলির প্রবন্ধ ছাড়াও অন্যান্য সূত্র থেকেও বিহারিলাল সংবাদ সংগ্রহ করেছেন। যেমন নগেন্দ্রনাথ বসু তাঁর 'বিশ্বকোষে'র ৭ম খণ্ডে তিতুমীরকে নিয়ে সামান্য আলোচনা করেছেন। বিহারিলাল তাঁর গ্রন্থরচনার সময় নগেন্দ্রনাথের লেখাটিরও সাহায্য গ্রহণ করেছেন। 'বিশ্বকোষে' প্রকাশিত একটি গানও তিনি নিজের বইতে উদ্ধার করেছেন।

এছাড়া বিহারিলাল তিতুমীর সম্পর্কে লোকমুখে প্রচলিত প্রচুর সংবাদ সংগ্রহ করেছিলেন। তিতু সম্পর্কিত কয়েকটি ছড়া, সাজন গাজির অপ্রকাশিত পুঁথি এবং ব্যক্তিবিশেষের কাছে অনুসন্ধান করেও তিনি অনেক তথ্যসংগ্রহ করেন। মোটামুটিভাবে সরকারি নথিপত্র এবং তিতুমীরের সমসাময়িক পত্রিকাগুলি ছাড়া সেকালে তিতুমীর সম্পর্কে প্রাপ্ত সমস্ত তথ্যই সংগ্রহ করেছেন তিনি।

তথ্যসংগ্রহে বিহারিলাল নিঃসন্দেহে নিষ্ঠার পরিচয় দিয়েছেন। দু'একটি ছোটখাটো তথ্যগত ভ্রান্তি যে তাঁর বইতে নেই তা নয়। দু'একটি ক্ষেত্রে এই ভ্রান্তি ঘটেছে ওকেনলিকে অনুসরণ করার জন্য তা আমরা আগেই বলেছি। এ ছাড়াও দু'একটি ত্রুটি আমাদের চোখে পড়েছে। যেমন :

৩৬ পৃষ্ঠায় বিহারিলাল লিখেছেন '১৮৩১ খ্রীষ্টাব্দের ১৪ই অক্টোবর তিতু খাসপুরের একটী সম্ভ্রান্ত মুসলমানের বাড়ী লুঠ করিয়া তাঁহার একটী কন্যার সহিত আপনার দলের এক প্রধান ব্যক্তির বলপূর্বক বিবাহ দিয়াছিল।' আসলে খাসপুর নয়, তিতু শেরপুর আক্রমণ করেন ১৪ নভেম্বর। ঐদিন নারকেল-বেড়িয়ার ৫/৬ মাইল দূরে শেরপুরে ২টি বাড়িতে তাঁরা হানা দেন, এবং কালু ও মহীবুল্লা নামে তিতুর দুই অনুচরের সঙ্গে ঐ গ্রামের ইয়ার মহম্মদের ২ মেয়ের জোর করে বিয়ে দেন।[২১]

২০ *Bengal Judicial (Criminal) Cons. No. 3,* 3.4.1832.

২১ *Bengal Judicial (Criminal) Cons. No. 11,* 5. 8. 1833.

৫২ পৃষ্ঠায় বিহারিলাল লিখেছেন '১৮৩১ খ্রীষ্টাব্দের ৪ই নভেম্বর। অন্য তিতুর শেষ দিন।'[২২] আসলে তারিখটি হবে ১৯ নভেম্বর, ১৮৩১। ঐদিনই সম্মুখযুদ্ধে বাঁশের কেল্লার নায়ক তিতুর জীবনাবসান ঘটে।

৫৭ পৃষ্ঠায় বিহারিলাল লিখেছেন '৩৫০ জন আসামীভুক্ত হইয়াছিল। বিচারে ১৪০ জনের কারাদণ্ড হয়।' আসলে সাড়ে তিনশোর মতো লোককে গ্রেপ্তার করা হলেও শেষপর্যন্ত ১৯৭ জনকে বিভিন্ন অভিযোগে অভিযুক্ত করা হয়। বিচারে ১৩৬ জনকে বিভিন্ন মেয়াদের কারাদণ্ডে দণ্ডিত করা হয়।

এই ধরনের ছোটখাটো দু'একটি তথ্যভ্রান্তির চেয়েও অনেকবেশি মারাত্মক যেখানে বিহারিলাল ইচ্ছাকৃতভাবে তথ্যকে বিকৃত করেছেন। বিহারিলালের 'তিতুমীর' উদ্দেশ্যপ্রণোদিত রচনা। সে উদ্দেশ্য ইংরেজরাজের মাহাত্ম্য ঘোষণা এবং ইংরেজ রাজত্বের শত্রু তিতুমীরের সংগ্রামকে হেয় প্রতিপন্ন করা। এই কারণেই তিনি তিতুমীরকে হীনবর্ণে চিত্রিত করাব জন্য এবং পাঠকেব মনে তাঁর প্রতি ঘৃণা সঞ্চারের জন্য উদ্দেশ্যপ্রণোদিতভাবে তথ্যকে বিকৃতভাবে উপস্থিত করেছেন। ওকেনলির প্রবন্ধের যেসব তথ্য তাঁর মনোমত নয়, সেগুলিকে বর্জন করেছেন বা অন্যভাবে চিত্রিত করেছেন। উদাহরণের সাহায্যে ব্যাপারটা স্পষ্ট করা যাক।

তিতুমীরের অত্যাচারের বর্ণনা দিতে গিয়ে বিহারিলাল লিখেছেন :

"তিতুমীর হিন্দু-মুসলমান প্রজার উপর অত্যাচার করিয়াছিল, টাকাকড়ি লুঠিয়া লইয়াছিল, সতী কুললক্ষ্মীর সর্বনাশ করিয়াছিল…ইত্যাদি।' একথা ঠিক, তিতুমীর টাকাকড়ি লুট করেছিলেন কিন্তু তা করেছিলেন প্রধানত গ্রামীণ মহাজন ও অত্যাচারী নীলকরের কাছ থেকে। সাধারণ মানুষের ওপর তিতুমীর অত্যাচার করেছিলেন বা তাদের টাকাকড়ি লুট করেছিলেন এমন কোনো তথ্য আমাদের জানা নেই। আর তিতুমীরের বিদ্রোহ সম্পর্কে সমস্ত সরকারি নথিপত্র আমরা দেখেছি, তিতুমীরের কার্যকলাপের পুঙ্খানুপুঙ্খ বিবরণ তাতে আছে, তাতে তিনি কোনো 'সতী কুললক্ষ্মীর সর্বনাশ' করেছিলেন—এমন কথা নেই। হান্টার, ওকেনলি সাহেবের লেখায় বা সমকালীন পত্রিকাগুলিতেও[২৩]

---

২২ বিহারিলালের লেখার ওপর নির্ভরশীল অনেকেই এই ভুলের পুনরাবৃত্তি করেছেন। যেমন সুপ্রকাশ রায়, 'ভারতের কৃষকবিদ্রোহ ও গণতান্ত্রিক সংগ্রাম' (কলকাতা, ১৯৭২), পৃ. ২৩১।

২৩ একমাত্র ২৮. ৭. ১৮৩২-এর সমাচার দর্পণে (ইণ্ডিয়া গেজেটের ওপর নির্ভর করে) তিতুমীরের অত্যাচারের যে বিবরণ দেওয়া হয়, তাতে তিতুমীর জমিদার বাড়ি আক্রমণ করে 'স্ত্রীলোকদিগকে বলাৎকার করিল' এমন কথা আছে। কিন্তু সমাচার দর্পণের গোটা বর্ণনাটিই সঙ্গতিহীন ও আদৌ নির্ভরযোগ্য নয় তা লেখাটি পড়লেই বোঝা যাবে। দ্র. বর্তমান গ্রন্থ, পৃ. ৮২

এমন কোনো সংবাদপাঠের সৌভাগ্য আমাদের হয়নি। তাহলে বলতেই হয়, এটি কল্পনাকুশলী বিহারিলালের অভিনব কল্পনা! তাঁর এই অভিনব কল্পনাকুশলতাই তাঁকে জঞ্জালী কামারণীর রুচিহীন কাহিনী ফাঁদতে উদ্বুদ্ধ করেছিল।

তথ্যকে ইচ্ছামত গ্রহণ-বর্জন করার একটি দৃষ্টান্ত দেওয়া যাক। পুঁড়ার' সংঘর্ষের পর উভয়পক্ষ পুলিশে অভিযোগ করে, থানার মুহুরি অকুস্থলে গিয়ে তদন্ত করার পরই বসিরহাটের দারোগা তদন্তের ভার নিলেন। তাঁর হাতে পড়ার সঙ্গে সঙ্গে বিষয়টির চেহারা বদলে গেল। ওকেনলির প্রবন্ধ থেকে প্রাসঙ্গিক অংশ তুলে ধরছি:

'In the meantime, the darogah of Baseerhat assumed charge of the local investigation, and in his hands it quickly assumed a different aspect. The original complains and their witnesses were charged with burning their own mosque to implicate their Zemindar in false charge. This movement was completely successful ; the followers of Titu Mir absconded, and did not attend to give evidence in the original case, as attendence would only have led to their arrest, and the darogah, reporting their absence, declared that the charges of arson and plunder against the Zemindar were not sustained by any evidence...'[২৪]

বিহারিলালের হাতে ব্যাপারটা দাঁড়িয়েছে এইরকম:

'ইতিমধ্যে বসিরহাটের দারোগা রামরাম চক্রবর্তী তদন্তের ভার লইয়া অকুস্থলে আসেন। তাঁহার তদন্তে সিদ্ধান্ত হইল, জমিদারকে ফ্যাসাদে ফেলিবার জন্যই তিতুমীরের লোকেরা নমাজ ঘর পুড়াইয়া দিয়াছিল। এই সিদ্ধান্তের কথা শুনিয়া, তিতুমীরের লোকেরা পলায়ন করিল; তাহারা আর আদালতে হাজির হইল না। দারোগা বলিলেন, জমিদারের নামে যে অভিযোগ আসিয়াছে, তাহার প্রমাণ হইল না।'[২৫]

ওকেনলির লেখা পড়লে দারোগার চরিত্রটি এবং পাশাপাশি তিতুমীর ও

২৪ *The Wahhabis in India*, The Calcutta Review, vol. 51, p. 178.
২৫ বর্তমান গ্রন্থ, পৃ. ২১-২।

তাঁর সমর্থকদের অসহায় অবস্থাটি পরিষ্কারভাবে ফুটে ওঠে। দারোগার হাতে আসার সঙ্গে সঙ্গে বিষয়টির চেহারা যে পাল্টে যায়, তিতুমীরের লোকেরা যে গ্রেপ্তারের ভয়ে সাক্ষী দিতে হাজির হতে পারেন নি—এসব কিছুই তিনি বলেছেন। কিন্তু বিহারিলাল গোটা ব্যাপারটা এমনভাবে সাজিয়েছেন, যাতে এইসব ব্যাপারগুলো পাঠকের সামনে আসতে না পারে।

এইভাবে ইচ্ছামত তথ্যকে গ্রহণ ও বর্জন করে, স্বকপোলকল্পিত ঘটনা ও মন্তব্য জুড়ে দিয়ে বিহারিলাল তিতুমীরকে আমাদের সামনে তুলে ধরেছেন।

তথ্যসংযোজন

তিতুমীরের জীবন এবং বারাসাত বিদ্রোহ সংক্রান্ত ঘটনাবলীর মোটামুটি বিবরণ আমরা বিহারিলাল সরকারের গ্রন্থে পাই। তাঁর গ্রন্থে নেই, এমন কিছু সংবাদ আমাদের হাতে এসেছে। এই সমস্ত সংবাদের কিছু তিতুমীর সম্পর্কে প্রকাশিত বিভিন্ন গ্রন্থ বা সাময়িকপত্র থেকে সংগৃহীত। কিন্তু বেশিরভাগ সংবাদই আমরা সংগ্রহ করেছি অপ্রকাশিত সরকারি নথিপত্র থেকে।

তিতুমীরের পিতার নাম মীর হাসান আলী, মায়ের নাম আবেদা রোকাইয়া খাতুন। তাঁর আর এক ভাই ও দুই বোন ছিল—নাম সৈয়দ নিহাল আলী, হামিদা খাতুন ও হাসিনা খাতুন।[১]

আরবী ও ফারসীভাষায় তাঁর জ্ঞান ছিল। তিনি আরবী, ফারসী ও বাংলা ভাষায় অনর্গল বক্তৃতা করতে পারতেন। তাঁর বিয়ে হয়েছিল ২৪ পরগণার বাদুড়িয়া থানার অন্তর্গত খালপুর গ্রামের মায়মুনা খাতুন সিদ্দিকার সঙ্গে।[২] তাঁর তিন পুত্র—জওহার আলী তোরাব আলী এবং গওহার আলী। এই তিনজনের মধ্যে অন্তত দু'জন তিতুর সহযোদ্ধা ছিলেন। বারাসাত বিদ্রোহের অবসানে তিতুব দুই পুত্র তোরাব আলী (২১) ও গওহার আলীকে (১৯) গ্রেপ্তার করে অন্যদের সঙ্গে বিচার করা হয়। তোরাব আলীর অল্প বয়স ও তাঁর পিতার মৃত্যুর কথা বিবেচনা করে তাঁকে ২ বছরের কারাদণ্ডে দণ্ডিত করা হয়। তিতুর অপর পুত্র গওহার আলীর পা হাঁটুর নীচ থেকে গোলার আঘাতে উড়ে যাবার জন্য তাঁকে মুক্তি দেওয়া হয়।[৩]

পুঁড়ার জমিদার কৃষ্ণদেব রায় তিতুমীরের প্রভাববৃদ্ধিতে শঙ্কিত হয়ে তাঁর শিষ্যদের জব্দ করার জন্য দাড়ি পিছু আড়াই টাকা হারে কর ধার্য করেন।[৪] পুঁড়া গ্রামে দায়েম এবং কায়েম নামে দু'জন তিতু শিষ্যের কাছ

১ শহীদ তিতুমীর, আব্দুল গফুর সিদ্দিকী (ঢাকা, ১৩৬৮), পৃ. ১১।

২ ঐ, পৃ. ১৬।

৩ *Bengal Judicial (Criminal') Cons. No 11*, 5.8.1833.

৪ সাজন গাজির গানেও এই কথা বলা হয়েছে :

'নামাজ পড়ে দিবারাতি
কি তোমার করিল খেতি

থেকে কৃষ্ণদেব প্রথম দাড়ি কর আদায় করেন। এরপর সর্পরাজপুরে তিতুর মতাবলম্বীদেরও এই কর দিতে বলা হয়। তারা দিতে অস্বীকার করাতেই কলহ বাধে। কলভিন তাঁর রিপোর্টে কৃষ্ণদেব রায়ের ভূমিকা নিয়ে বিস্তৃত আলোচনা করে এই লোকটিকে শাস্তি দেবার কোনো উপায় তাঁর না থাকায় দুঃখপ্রকাশ করেন। সরকার তাঁর রিপোর্ট পেয়ে এ-বিষয়ে মন্তব্য করেন :

'With reference to Paragraph 34-37 of Mr. Colvin's Report regarding Kishan Dev Rai, the Zemindar whose oppressive and illegal exactions appear to have first aroused the Ryots to opposition. You will be pleased to direct the officiating Joint Magistrate to proceed against him under the general discreation which he possesses and in conformity with the Regulation applicable to the case.'[৫]

কৃষ্ণদেব রায় এবং তিতুমীরের সংঘর্ষের তদন্তব্যাপারে বসিরহাটের দারোগা খোলাখুলিভাবে জমিদারপক্ষ অবলম্বন করেন, একথা ওকেনলি তাঁর প্রবন্ধে ও কলভিন তাঁর রিপোর্টে স্বীকার করেছেন। এই পক্ষাবলম্বন কতখানি নির্লজ্জ হতে পারে, তা দারোগার রিপোর্টটি দেখলে আমরা বুঝতে পারব। এই রিপোর্টটির একটি সংক্ষিপ্তসার ২৫. ১১. ১৮৩১-এ মিঃ আলেকজাণ্ডার কমিশনার মিঃ বারওয়েলকে এই বিদ্রোহ সম্পর্কে যে বিস্তৃত রিপোর্ট দেন তার মধ্যে পাই :

'That on inquiring into and taking evidences on the case in question it appeared to him that a quarrel had originated between the two parties ( but does not state the cause of the same ) and that the Mussulman party had set fire to their own mosque in order to bring a case of complaint against the Tauloogdars, also that the Taloogdars-

---

কেনে কল্লে দাড়ির জরিপনা।

খেপেছে যতেক দেড়ে
কেষ্টদেবের লক্ষ্মী ছেড়ে
পুড়োয় কল্লে পীরির কারখানা।'—বাংলা পীরসাহিত্যের কথা,

ডঃ গিরীন্দ্রনাথ দাস ( বারাসাত, ১৯৭৬ ), পৃ. ১৯০।

৫ *Bengal Judicial ( Criminal ) Cons. No. 7*, 3.4.1832.

party has assembled but had not committed any oppressive act. Therefore made both parties defendants, and the Government prosecutor had sent the case in for trial.'[৬]

১৫ নবেম্বর, ১৮৩১-এ আলেকজাণ্ডারের সঙ্গে তিতুমীরের সংঘর্ষে ১০ জন সেপাই, ১ জন জমাদার এবং ৩ জন বরকন্দাজ নিহত হন। বসিরহাটের দারোগাসহ ৭/৮ জন আহত অবস্থায় বন্দী হন, দারোগাকে হত্যা করলেও অন্যদের ছেড়ে দেওয়া হয়। এই সংঘর্ষে যেসব পুলিশ-কর্মচারি আহত হন, তাঁদের মধ্যে মোট ৭ জনকে সরকার পুরস্কৃত করেন। পুরস্কারের মোট পরিমাণ ১০৬ টাকা।[৭]

আলেকজাণ্ডারের পর নদীয়ার ম্যাজিস্ট্রেট মিঃ স্মিথ বিদ্রোহীদের আক্রমণ করে তাঁদের হাতে নাকাল হন। এ সংবাদ বিহারিলালের বইতে আছে (পৃ. ৪৩-৪)। ১৭ নবেম্বর, মুলনাথ কুঠি থেকে মিঃ স্মিথ কিভাবে তিনি বিদ্রোহীদের আক্রমণে বিপর্যস্ত হয়ে প্রাণ নিয়ে পালিয়ে এসেছেন তা কর্তৃপক্ষকে জানান। এই বর্ণনা বিহারিলালের চেয়ে অনেকবেশি নির্ভরযোগ্য। মিঃ স্মিথ জানাচ্ছেন :

'১৭ নবেম্বর, সকাল সাড়ে ৯টা নাগাদ হাতিতে চড়ে সশস্ত্র দু'/তিনশো লোক নিয়ে তিনি নারকেলবেড়িয়ায় যাত্রা করেন, সেখানে গিয়ে দেখেন, অনেক লোক যুদ্ধার্থে সমবেত, দেখে ২০/৩০ জন পশ্চিমা ছাড়া তাঁর অনুচররা সবাই রণে ভঙ্গ দিল। ম্যাজিস্ট্রেটও বেগতিক দেখে, পশ্চাদপসরণ করার সঙ্গে সঙ্গে, বিদ্রোহীরা তাদের ওপর ঝাঁপিয়ে পড়ে দু'জনকে কেটে ফেলে। ম্যাজিস্ট্রেট তাড়াতাড়ি একটি পানসিতে চড়ে বসেন, বিদ্রোহীরা ইছামতীর তীরে সমবেত হয়ে ইট নিক্ষেপ করতে থাকে, এবং যাকে সামনে পায় তাকেই হত্যা করে। পানসি থেকে তাদের ওপর গোলা ছুঁড়েও কোনো ফল হয় না। কেবল মিঃ এণ্ডস একজন সর্দারকে গুলিবিদ্ধ করতে ও কয়েকজনকে আহত করতে সক্ষম হন। তিতুর দলবল নৌকো কেড়ে তাদের দিকে ধেয়ে আসছে দেখে তারা অপর পাড়ে ঝাঁপিয়ে পড়ে মাইলখানেক দৌড়ে সৌভাগ্যক্রমে হাতী পায়, এবং এইভাবে কোনোরকমে প্রাণটি বাঁচাতে সক্ষম হয়। মিঃ স্মিথের ফৌজদারি নাজির পালাবার সময় ধরা পড়েন, তাঁকে টুকরো টুকরো করে

৬ *Ibid, No. 3,* 3. 4. 1832.

৭ *Ibid, No. 10,* 3. 4. 1832

হত্যা করা হয়।[৮] এই ফৌজদারি নাজিরের নাম মহম্মদ সেলিম। সরকার এই নাজিরের বিধবার জন্য মাসিক ৪ টাকার একটি পেনসন মঞ্জুর করেন।

১৬ নবেম্বর, সরকার বিদ্রোহদমনে সেনাতলব করেন। বারাকপুর থেকে দেশীয় পদাতিকের একটি সম্পূর্ণ বাহিনী এবং দমদম থেকে ৬ পাউণ্ড গোলা-বর্ষণের উপযোগী দুটি কামানসহ গোলন্দাজ বাহিনীকে বিদ্রোহস্থানের দিকে যাত্রা করতে বলা হয়। পথে বারাসাতে ভাইস প্রেসিডেন্টের দেহরক্ষী বাহিনীর অন্তর্ভুক্ত অশ্বারোহী দলের ১ জন হাবিলদারসহ কিছু সৈন্য এদের সঙ্গে মিলিত হয়। বারাসাতের জয়েণ্ট ম্যাজিস্ট্রেট আলেকজাণ্ডারকে এদের সঙ্গে যোগ দিতে বলা হয়।[৯]

পদাতি দলের অধিনায়ক হিসাবে আসেন মেজর স্কট, গোলন্দাজ বাহিনীর নেতৃত্বে ছিলেন লেপটেনাণ্ট ম্যাকডোনাল্ড, অশ্বারোহী দলটি ছিল ক্যাপ্টেন সাদারল্যাণ্ডের নেতৃত্বাধীন। সৈন্যবাহিনীকে রসদ যোগান দেবার জন্য ও সবরকম সহযোগিতার জন্য স্থানীয় জমিদারদের আদেশ দেওয়া হয়। গোবরডাঙ্গা, চান্দুরিয়া ও রানাঘাটের জমিদারদের এই মর্মে নদীয়ার ম্যাজিস্ট্রেট নির্দেশ দেন।

তিতুমীরের পক্ষ থেকেও ১৮ নবেম্বর, বিভিন্ন জমিদারের কাছে পত্র পাঠিয়ে সরকারের বিরুদ্ধে যুদ্ধে ফকিরের সেনাবাহিনীকে রসদ যোগান দিতে বলা হয়। আদেশ অমান্য করলে ৭/৮ দিনের মধ্যে সমুচিত প্রতিফল পাবার কথাও বলা হয়। নদীয়ার ম্যাজিস্ট্রেটের কাছে প্রতিরোধ গড়ে না তোলার আদেশপত্র পাঠান হয়।[১০]

১৯ তারিখের যুদ্ধে তিতুমীরসহ প্রায় ৫০/৬০ জন নিহত হন, এদের

---

৮ *Ibid, No. 84,* 22. 11. 1831.

৯ *Ibid, No 70,* 22. 11. 1831.

১০ নদীয়ার ম্যাজিস্ট্রেট সরকারকে ২১.১১. ১৮৩১-এ এ সম্পর্কে জানান :

'...a paper written in Bengalee and signed in the arabic character, was put into my hand purporting to be an order from *allah* to the Pal Chowdhury at Ranaghat to supply Russud for the army of the fukeers, who were about to fight with the Govt. In default of which a promise to visit them in 7 or 8 days and make *Hydayut Oollahs* of them. A similar document was forwarded to me, under the title of Judge Magistrate, holding out threats in case of resistance.' *-Bengal Judicial ( Criminal ) Cons. No, 87,* 22.11.1831.

মৃতদেহগুলি বাঁশের কেল্লায় অগ্নিসংযোগ করে আলেকজাণ্ডার পুড়িয়ে দেন। জনা তিবিশ আহত হন, সাড়ে তিনশোর মতো লোককে বন্দী করা হয়। বন্দীদের সতর্ক প্রহরায় প্রথমে বারাসাতে পাঠানো হয়। আহত বন্দীদের জলপথে সুন্দরবনের মধ্য দিয়ে যথাস্থানে পাঠানোর ব্যবস্থা করা হয়। ২২. ১১. ১৮৩১-এ সরকারের অনুমতি দিয়ে মোট ৩৩৩ জন বন্দীকে আলিপুর জেলে পাঠানো হয়।[১১] অন্য বন্দীদের থেকে তাদের পৃথক রাখার ব্যবস্থা করতে বলা হয়।

যুদ্ধের অবসানে নির্বিচারে প্রচুর লোককে গ্রেপ্তার করা হলেও, তিতুমীরের বেশ কিছু সহচর আত্মগোপন করতে সক্ষম হয়েছিলেন। অনেক চেষ্টাতেও এঁদের গ্রেপ্তার কবতে অক্ষম হয়ে, কলভিনের প্রস্তাবানুযায়ী প্রধান কয়েক-জনকে ধরার জন্য ৩. ৪. ১৮৩২-এ সরকার পুবস্কার ঘোষণা করেন। যে ১০ জনকে ধরার জন্য পুরস্কার ঘোষণা করা হয় তাঁরা হলেন :

| নাম | পুরস্কারের পরিমাণ |
|---|---|
| মুশিরৎ শাহ, ফকির ( যশোর থেকে আগত এই ফকির ছিলেন বিদ্রোহের একজন সক্রিয় নেতা ) | ২০০ টাকা। |
| শেখ উমীর | ৫০ টাকা। |
| হায়দার | ৫০ টাকা। |
| হাফিজুল্লা | ৫০ টাকা। |
| বারকিজুদ্দিন ওরফে বিশু | ৫০ টাকা। |
| করিম সর্দার | ৫০ টাকা। |
| আলি মহম্মদ | ৫০ টাকা। |
| মইজুদ্দিন | ৩০ টাকা। |
| দিল মহম্মদ | ৩০ টাকা। |
| করণ সর্দার | ৩০ টাকা।[১২] |

বন্দীদের মধ্যে অনেককেই বিচারের পুর্বে প্রমাণাভাবে মুক্তি দেওয়া হয়। শেষপর্যন্ত মোট ১৯৭ জনকে ৫টি বিভিন্ন অভিযোগে অভিযুক্ত করে বিচার করা করা হয়। মূল অভিযোগ ৫টি হল :

১১ *Bengal Judicial ( Criminal ) Cons. No 80*, 22. 11. 1831

১২ *Ibid, No. 12*, 3. 4. 1832.

(১) of having rioutously assembled in arms and set at defiance the legal authority, by attacking the Joint Magistrate of Baraset, which attack was attended with murder, wounding and plundering.

(২) attacking in an armed body, the magistrate of Nadia and his attendants with murder, wounding and plundering.

(৩) having rioutously assembled together in arms to the disturbance of the public peace in the market place of Poora and then insulted the religious feelings of the Hindoos.

(৪) disturbance of the public peace and plundered the dwelling house of Yar Mohammad.

(৫) attacking, plundering and levying forcible exactions in a large armed body in the village of Junglepore.

অভিযুক্তরা তাঁদের বিরুদ্ধে আনীত দাঙ্গা ও গোলযোগের অভিযোগ অস্বীকার করেন। বিচারশেষে তাঁদের প্রতি যে দণ্ডাদেশ দেওয়া হয় তা হল:

| | |
|---|---|
| মৃত্যুদণ্ডে দণ্ডিত | ১ |
| যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত | ১১ |
| ৭ বছরের কারাদণ্ডে দণ্ডিত | ৯ |
| ৬ বছরের কারাদণ্ডে দণ্ডিত | ৯ |
| ৫ বছরের কারাদণ্ডে দণ্ডিত | ১৬ |
| ৪ বছরের কারাদণ্ডে দণ্ডিত | ৩৫ |
| ৩ বছরের কারাদণ্ডে দণ্ডিত | ৩৪ |
| ২ বছরের কারাদণ্ডে দণ্ডিত | ২২ |
| অপরাধী হিসাবে সাব্যস্ত অথচ দণ্ডপ্রাপ্ত নয় | ৩ |
| নির্দোষ হিসাবে মুক্তিপ্রাপ্ত | ৪৯ |
| | ১৮৯ |
| বিচারের পূর্বে মৃত | ৪ |
| উন্মাদ বলে মুক্তিপ্রাপ্ত | ১ |
| কমিশনারের আদেশে মুক্তিপ্রাপ্ত | ৩ |
| মোট অভিযুক্ত | ১৯৭[১৩] |

১৩ *Ibid, No. 11*, 5. 8. 1833

এ মামলায় সঙ্গে সংশ্লিষ্ট মুসলমান ল' অফিসার এ সম্পর্কে যে ফতোয়া দেন, তাতে ঘটনাবলী বিচার করে এবং দলপতি তিতুমীরসহ অন্যদের মৃত্যুর কথা মনে রেখে, তাদের ভবিষ্যতে কোনোরকম বিদ্রোহী হবার সম্ভাবনা নেই বলে, অভিযুক্তদের সবাইকে মুক্তিদানের সুপারিশ করা হয়।[১৪]

ল' অফিসারের ফতোয়ার সঙ্গে কমিশনার মিঃ বারওয়েল একমত হতে পারেন নি, তিনি এদের শাস্তিপ্রদানই বাঞ্ছনীয় মনে করেছেন। তিতুর সেনাপতি মৃত্যুদণ্ডাজ্ঞাপ্রাপ্ত গোলাম মাসুমকে নারকেলবেড়িয়ায়—যেখান থেকে তিনি তাঁর দৌরাত্ম্য পরিচালনা করেছিলেন ফাঁসি দেওয়া হবে এবং অন্যদের সতর্ক করার জন্য তাঁর মৃতদেহটি ফাঁসিকাঠে ঝুলিয়ে রেখে দেওয়া হবে—এই বাড়তি নির্দেশটুকু তিনি যোগ করেন।[১৫]

## ( ২ )

### তিতুমীরের বিদ্রোহের চরিত্র

তিতুমীরের বিদ্রোহের ঠিক চরিত্রটি কি সে বিষয়ে সেকাল থেকে একাল পর্যন্ত মতানৈক্য চলে আসছে। ব্যাপারটা যে নিছক সাম্প্রদায়িক একটা হাঙ্গামা একথা বলার মতো লোকের অভাব কোনোকালেই হয়নি। স্বয়ং কার্ল মার্কস বারাসাতের ভয়ঙ্কর বিদ্রোহকে তিতুমীরের নেতৃত্বে ধর্মান্ধ মুসলমানদের হিন্দুদের বিরুদ্ধে রক্তাক্ত সংঘর্ষ বলে বর্ণনা করেছেন।[১৬] এ যুগের একজন প্রখ্যাত গবেষক ডঃ এ. আর. মালিক তিতুমীরের সংগ্রামের পুঙ্খানুপুঙ্খ বিবরণ দিয়ে সিদ্ধান্তে এসেছেন: যেহেতু জমিদার এবং তাঁর

১৪ *Ibid*

১৫ মিঃ বারওয়েল ১৪. ৯. ১৮৩২-এ লিখছেন,

'I would condemn the prisoner Gholam Masoom, No. 19, who appears under the sanction of Teetoo Meer to have headed the Insurgent Band and have been forward in urging them on to the excesses of which they were guilty, to suffer capital punishment at Narkool bariah the spot from whence he carried on his depredations, where his body should be exposed on a Gibbot as a warning to others...' -*Bengal Judicial ( Criminal ) Cons. No. 11,* 5 8.1833.

১৬ *Notes on Indian History,* Karl Marx, p. 152.

কর্মচারীরা সবাই ছিলেন হিন্দু—এটাই স্বাভাবিক যে তিতুর অনুচররা সমগ্র হিন্দু সম্প্রদায়কেই নিজেদের শত্রু হিসাবে ধরে নিয়েছিলেন। এইভাবে একটি ধর্মীয় আন্দোলন হিসাবে শুরু হয়ে এটি একটি পুরোপুরি সাম্প্রদায়িক ব্যাপারে রূপান্তরিত হয়।[১৭] ভূপেন্দ্রনাথ দত্ত এটিকে হিন্দুদের বিরুদ্ধে মুসলমানদের 'প্রত্যক্ষ সংগ্রাম' হিসাবে চিহ্নিত করেছেন। তাহলে তিতুমীর কি নিছক একজন 'ধর্মান্ধ' বা 'ধর্মোন্মত্ত মুসলমান'—না কি সরকারি আমলাদের কথামতো তিনি একজন 'দস্যু' বা 'ডাকাতদের সর্দার' ছাড়া আর কিছু নন—এটুকু বললেই তাঁর সব পরিচয় শেষ? ব্যাপারটা বোধহয় ঠিক তা নয়।

বিদ্রোহের অবসানে কলভিন সাহেব ১৮৩২ খ্রীষ্টাব্দে এই বিদ্রোহের কারণ প্রকৃতি ইত্যাদি বিষয়ে যে বিস্তৃত রিপোর্ট পেশ করেন, তাতে তিতু সম্পর্কে লেখেন:

তিতু চাঁদপুরের (নারকেলবেড়িয়ার কয়েক মাইল দক্ষিণ পূর্বে) বাসিন্দা, সাধারণ গ্রামবাসীর চেয়ে তিনি একটু সঙ্গতিপন্ন। একসময়ে তিনি ছিলেন দুর্ধর্ষ, একাধিকবার তাঁর বিরুদ্ধে গুরুতর অভিযোগ আনা হয়, একবার তিনি শাস্তিও পান। বছর আষ্টেক আগে দিল্লীর রাজ পরিবারের একজনের সঙ্গে তাঁর পরিচয় হয়, তাঁর সঙ্গে তিনি মক্কা যান। সেখান থেকে ফেরার বছর খানেক পর থেকে তিনি ধর্মপ্রচারক ও ধর্মসংস্কারকের ভূমিকা নেন। তাঁর ৩/৪০০ অনুগামীও হয়, এদের সঙ্গে অন্য মুসলমানের কোনো সম্পর্ক ছিল না। সাজ-পোষাক আকৃতি-প্রকৃতির দিক দিয়ে অন্য মুসলমানদের থেকে তাঁরা ছিলেন পৃথক। নিজেদের গোষ্ঠীর বাইরে স্বসম্প্রদায়ের কারুর সঙ্গে তাঁরা একত্রে ভোজন করতেন না, বা মেলামেশাও না।[১৮]

তিতুমীরের প্রচার ছিল একেবারে মুসলমান সম্প্রদায়ের মধ্যে সীমাবদ্ধ। তিতুমীরের সমকালে বাঙালী মুসলমানসমাজে হিন্দুয়ানির ব্যাপক অনুপ্রবেশ ঘটে। 'অনেক নও-মুসলমান দুর্বলতা ও অশিক্ষার কারণে পূর্বের দেবদেবীর পূজায় ও কুসংস্কার পালনে অভ্যস্ত থাকে; আবার অনেকে সুবিধামত সেগুলিকে ইসলামী পোষাক পরিয়ে ধর্মীয় মর্যাদায় উন্নীত করতে থাকে।' মু... বরকত, ওলা-বিবি, শীতলা বিবির পূজা দেওয়া, সিন্নী দেওয়া (হরিলুটের

---

১৭ *British Policy and the Muslims in Bengal.* A. R. Mallik, p. 102.

১৮ *Bengal Judicial ( Criminal ) Cons. No. 5.* 3.4.1832.

মতো ), তবকরুক ( প্রসাদ ) বিতরণ করা মুসলমানসমাজে প্রচলিত হয়ে যায়। কোরয়ানের আয়েত লিখিত কিংবা হিন্দু ধর্মের মন্ত্র লিখিত তাবিয ( কবচ ) পরার প্রথা, কলেরা বসন্ত মহামারীর সময় হিন্দুর অনুকরণে মাটির পাত্রে এসব আয়েত বা মন্ত্র লিখে বাড়ির দরওয়াজায় টাঙান, তেলপড়া, নুনপড়া পানিপড়া, কালোজিরা পড়া প্রভৃতি খাওয়ার রেওয়াজ মুসলমানদের মধ্যে বেশ চলিত হয়ে ওঠে।'[১৯] একজন ধর্মনিষ্ঠ মুসলমান হিসাবে এসব ব্যাপার দেখে তিনি চিন্তিত হয়ে উঠলেন। তারিখ-ই-মহম্মদী আন্দোলনের প্রবর্তক সৈয়দ আহমদ এবং শা ওয়ালিউল্লার মতবাদ প্রচার করে গ্রামীণ মুসলমানসমাজকে তিনি আত্মস্থ করে তুলতে চাইলেন। পীরের পূজা করা বা দরগা নির্মাণ করার অপ্রয়োজনীয়তা ও সেই সঙ্গে টাকা ধার দিয়ে সুদ নেওয়া, আনন্দোৎসবে বাদ্যোদ্দম করা ইত্যাদির বিরুদ্ধেও তিনি প্রচার করতে লাগলেন। এর ফলে একদিকে ধর্ম ব্যবসায়ীরা, অন্যদিকে বিত্তবান মুসলমানরা সন্ত্রস্ত বোধ করতে থাকলেও, দরিদ্র মুসলমান কৃষকসমাজে তাঁর প্রভাব দিনদিন বাড়তে থাকে। আশপাশের হিন্দু জমিদাররাও ব্যাপারটাকে ভালোচোখে দেখলেন না। মুসলমান সমাজের এই আভ্যন্তরীণ মতান্তরের সুযোগ পুরোমাত্রায় নিয়ে এই সুযোগে হিন্দু জমিদাররা নিজেদের ক্ষমতা জাহির করতে ও উপরিহিসাবে কিছু লাভের কড়ি কামাতে চাইলেন।[২০] তারাগুণিয়ার রামনারায়ণ নাগ, কুড়গাছির মহিলা জমিদারের প্রতিনিধি, নূরনগরের গৌরপ্রসাদ চৌধুরী প্রভৃতি জমিদাররা নানাভাবে তিতুমীরের মতাবলম্বীদের উত্যক্ত করতে থাকেন। এ বিষয়ে সবাইকে টেক্কা দেন পুঁড়ার জমিদার কৃষ্ণদেব রায়। তিনি তিতুর মতাবলম্বীদের দাড়িপ্রতি আড়াই টাকা খাজনা ধার্য করেন, এবং যারা তা দেয়

১৯ মধ্যবিত্ত সমাজের বিকাশ : সংস্কৃতির রূপান্তর, আবদুল মওদুদ, পৃ. ৩১২-৩।

২০ ঐতিহাসিক থর্নটন ব্যাপারটা পরিষ্কারভাবে বলেছেন 'Two sets of Mahometans engage in disputes on the comparative soundness and Purity of their belief and practice. Some disciples of another creed, possesing local influence and authority, exercise an offensive and, as it should seem, an illegal interference. An affray took place, the consequences of which are a general rising of one set of the Mahometan disputants, a general disruption of the public peace and the loss of many lives. *Hist. of the British Empire* ( *vol 5* ), Edward Thornton, p. 184.

না তাদের শাস্তি দেন। তিতুমীর এর বিরুদ্ধে প্রতিরোধ গড়ে তোলার কৃষ্ণদেব রায় তাঁদের সমুচিত শিক্ষা দেবার জন্য প্রায় ৩০০ লোক নিয়ে সর্পরাজপুরে হামলা চালান ও আগুন ধরিয়ে একটি মসজিদ ধ্বংস করে দেন। উভয় পক্ষই নালিশ করেন। তদন্তকারী দারোগা নির্লজ্জভাবে জমিদারপক্ষ অবলম্বন করায় ম্যাজিস্ট্রেট সৎভাবে থাকার মুচলেকা নিয়ে উভয়পক্ষকে খালাস দেন। খালাস পেয়ে ১৭৯৯-এর সপ্তম আইনের সুযোগে জমিদাররা তিতুর অনুচরদের ওপর যথেচ্ছাচার চালাতে থাকেন। অন্যদিকে ম্যাজিস্ট্রেটের রায়ের বিরুদ্ধে আপীল করতে কলকাতা গিয়ে তিতুমীরের লোকেরা বিফল মনোরথ হন।

হয়ে তিতুমীরের ধারণা জন্মায় ইংরেজের আদালতে তাঁরা সুবিচার পাবেন না। সেইজন্য অত্যাচারীকে শিক্ষাদানের ভার তিনি স্বহস্তে গ্রহণ করেন। তাঁর আক্রমণের প্রথম লক্ষ্য হন কৃষ্ণদেব রায়। ৬ নভেম্বর পুঁড়া আক্রমণ করে তিনি গোহত্যা করেন, মন্দিরে গোরক্তলেপন করেন। মন্দিরে গোরুর মাংস টাঙিয়ে রাখেন, এবং ফেরার পথে হাট লুট করেন। পরের দিন লাউঘাটি আক্রমণ করে সেখানেও গোহত্যা করেন—সংঘর্ষ বাঁধে, সংঘর্ষে কয়েকজন আহত ও নিহত হন। এরপর তাঁরা ঐ অঞ্চলে একচ্ছত্র আধিপত্য করতে থাকেন। ৮ থেকে ১৫ই নভেম্বর—এই সময়কালে তাঁদের শক্তি ও সাহস দুই-ই বৃদ্ধি পেতে থাকে, এবং তাঁরা কর্তৃপক্ষের তোয়াক্কা না করে কাজ চালাতে থাকেন।[২১]

তিতুমীর তাঁর আক্রমণ শুধুমাত্র জমিদারদের মধ্যে সীমাবদ্ধ না রেখে গ্রাম বাংলার আর এক বিভীষিকা নীলকরদের বিরুদ্ধেও তাকে ছড়িয়ে দেন। উনিশ শতকের প্রথম থেকেই 'নীল বাঁদরের' অত্যাচার বৃদ্ধি পেতে থাকে। জোর করে সেরা জমিতে নীলচাষ করতে বাধ্য করা, জমি মাপজোকের সময় কারসাজি করা, নীলকুঠিতে নীল জমা নেবার সময় প্রজা ঠকানো, নানাপ্রকার শারীরিক নির্যাতন প্রভৃতি প্রজাদের নিত্যপ্রাপ্য ব্যাপার হয়ে দাঁড়ায়। ১৮৩০-এর কুখ্যাত পঞ্চম আইনে দাদন গ্রহণকারী কৃষকের পক্ষে

২১ 'From 8th to the 15th of the month they remained gradually increasing in numbers and confidence...acting in short in open contempt of all authority.' -*Bengal Judicial ( Criminal ) Cons. No. 5. 3. 4. 1832.*

নীলচাষ না করা আইনবিরুদ্ধ ঘোষিত হওয়ায়, অত্যাচার সব মাত্রা ছাড়ায়। যে এলাকায় তিতুমীরের প্রভাব প্রতিপত্তি, ২৪ পরগণা আর নদীয়ার সেইসব অঞ্চলে ছিল অসংখ্য নীলকুঠি। এই অঞ্চলে নীলকররা বছরের পর বছর নিরীহ কৃষকদের ওপর যে অত্যাচার করে চলেছিলেন, তারই প্রতিবিধানে এগিয়ে এলেন কৃষক নেতা তিতুমীর। একের পর এক নীলকুঠি ভস্মীভূত হতে থাকে। দাদন গ্রহণের কাগজপত্র নষ্ট করে[৭২] কৃষকসমাজকে বাঁচার পথ দেখানোর জন্য একের পর এক নীলকুঠি আক্রান্ত হতে থাকে। নীলকর সাহেবরা শঙ্কিত হয়ে ওঠেন, কেউ কেউ (যেমন হেনরি ব্লণ্ড) ভারতের অধীশ্বর হিসাবে তিতুমীরের পক্ষে নীল বোনার অঙ্গীকার করে অব্যাহতি পান।

এমন একজন মানুষ—যিনি সর্বহারা মানুষকে অত্যাচারের বিরুদ্ধে রুখে দাঁড়ানোর শিক্ষা দেন, বাঁচার পথ কি তা দেখিয়ে এ বিষয়ে তাঁদের উদ্বুদ্ধ করে তোলেন, তাঁকে দমন করার জন্য নদীয়া, ২৪ পরগণার জমিদার ও নীলকররা শাসকশ্রেণীর সাহায্যার্থে অর্থ ও লোকবল নিয়ে এগিয়ে আসবেন —এটাই স্বাভাবিক। বারাসাতের জয়েন্ট ম্যাজিস্ট্রেট আলেকজাণ্ডার বিদ্রোহীদের দমন কবতে গিয়ে শোচনীয়ভাবে পরাজিত হন। অনুগামীদের মনোবল বাড়ানোর জন্য তিতুমীর কোম্পানির রাজত্বের অবসানের কথা ঘোষণা করেন এবং কর আদায় করতে থাকেন। কালীপ্রসন্ন মুখোপাধ্যায়, প্রাণনাথ চৌধুরী ও অন্যান্য প্রধান জমিদারদের কাছ থেকে কর চেয়ে যে পরোয়ানা পাঠানো হয় তাতে বলা হয়: 'This country is now given to our Deen Muhummud ; you must therefore immediately send grain for the army. If you send grain, you shall be distinguished in the presence, and for three years revenue will be remitted. If you do not send it, then on receiving the answer to this purwanna we shall come and fight against

৭২ ...and the papers were destroyed, most probably by the villagers, for the purpose of destroying the records of their own debts. But mere wanton destruction did not seem, we have heard, to be the object of the molabees... *-The Govt. Gazette,* 24. 11. 1831.

you. Signed Nusar Ali's son, Teeton-meer.' ব্যাপারটা ক্রমেই প্রকাশ্য বিদ্রোহের চেহারা নেয়।[২৩]

আলেকজাণ্ডারের পরাজয়ের পর নদীয়ার ম্যাজিস্ট্রেট মিঃ স্মিথ ও তাঁর নীলকর বন্ধু মিঃ এণ্ড্রুস বিদ্রোহীদের দমনে অগ্রসর হয়ে পরাজিত হয়ে কোনোরকমে প্রাণ নিয়ে পালিয়ে বাঁচেন। অতঃপর মিলিটারি তলব করা হয়। কামান, বন্দুক, অশ্বারোহী, পদাতিক, গোলন্দাজ সৈন্যের এক সুসজ্জিত বাহিনী বিদ্রোহীদের দমনে পাঠানো হয়। ১৯ নভেম্বর, ১৮৩১ গ্রাম্য অস্ত্রশস্ত্রে সজ্জিত তিতুমীরের সঙ্গীরা নারকেলবেড়িয়ার প্রান্তরে নির্ভয়ে ইংরেজ সৈন্যের মুখোমুখি হয়ে প্রতিরোধ গড়ে তোলেন। ঘণ্টা দেড়েক লড়াই চলার পর সব প্রতিরোধ ভেঙ্গে পড়ে। তিতুমীরসহ জনা পঞ্চাশ নিহত, বেশ কিছু আহত ও প্রচুর মানুষকে বন্দী করা হয়। আলেকজাণ্ডার যুদ্ধ শেষ হবার পর তিতুমীরের মৃতদেহ আগুনে পুড়িয়ে দেবার নির্দেশ দেন—পাছে গ্রামবাসীরা তাঁর মৃতদেহ নিয়ে গিয়ে শহীদের মর্যাদায় তাঁকে সমাধিস্থ করেন।[২৪]

স্পষ্টই দেখা যাচ্ছে, সাম্প্রদায়িক হাঙ্গামার মধ্য দিয়ে এই বিদ্রোহের সূত্রপাত। বিদ্রোহের সূচনায় এমন কিছু কাজ তিতুমীর এবং তাঁর সঙ্গীরা করেছেন (যেমন গো-হত্যা, মন্দিরে গোরক্ত লেপন, ব্রাহ্মণের মুখে গোমাংস প্রদান) যাকে সাম্প্রদায়িক মনোভাবপ্রসূত না বলে উপায় নেই। তবে তিতুমীরের সমর্থনে আমরা এটুকু বলতে পারি, হিন্দু জমিদার তাঁর ধর্মবিশ্বাসে আঘাত করার (যেমন দাড়ির ওপর খাজনা নির্ধারণ, মসজিদ ধ্বংস করা, তিতুর অনুচরের মুখে শূকরের মাংস প্রদান) পরই তিনি হিন্দুদের ধর্মবিশ্বাসে আঘাত করেছিলেন।

---

২৩ পুঁড়ার ঘটনার পরই তাঁরা 'openly proclaimed themselves masters of the country, asserting that the period of the British rule has expired, and that the Mahomedans from whom the English had usurped it, were the rightful owners of the empire.' *-Bengal Judicial (Criminal) Cons. No. 11,* 5. 8. 1833.

২৪ এ সম্পর্কে কমিশনার মিঃ বারওয়েলকে তিনি জানান:

'I consider that the bodies of the dead should be burnt particularly as their Leader Teeto Meer is among them and they might take his body and bury him as a martyr.' *-Bengal Judicial (Criminal) Cons. No. 78,* 22. 11. 1831.

সত্যের প্রয়োজনে এটাও বলা দরকার যে, সব মুসলমানই তিতুকে ভালো চোখে দেখতেন না। তিতুমীর এবং তাঁর অনুগামীদের প্রভাব খর্ব করার জন্য রক্ষণশীল মুসলমানরা হিন্দু জমিদারদের শরণাপন্ন হন।[২৫] উচ্চশ্রেণীর মুসলমানদের প্রতি তিতুমীরের মনোভাবও মোটেই প্রসন্ন ছিল না। স্বসম্প্রদায়-ভুক্ত নয়, এমন মুসলমানদের সঙ্গে তাঁরা কোনো সংস্রব রাখতেন না—একথা আগেই বলেছি। হাণ্টার সাহেব পরিষ্কার লিখেছেন :

'They were equally bitter, however, against any Muhammadan who would not join their Sect.'[২৬]

পুঁড়া আক্রমণ করে তিতুমীর বেছে বেছে শুধু হিন্দুদেরই আক্রমণ করেন নি, 'যে সকল মুসলমান তাহার দলভুক্ত হয় নাই, তাহারাও নানারূপে লাঞ্ছিত হইয়াছিল।'—একথা শুধু বিহারিলাল সরকারই লেখেননি, অপ্রকাশিত সরকারি নথিপত্রেও এর সমর্থন মেলে। শুধু তাই নয়, পুঁড়ার ঘটনার কয়েকদিন পরে তাঁরা শেরপুরে একজন ফকির ও ইয়ার মহম্মদ নামে একজন সম্ভ্রান্ত মুসলমানের বাড়ী লুট করেন তাও আমরা জানি। অর্থাৎ এটা পরিষ্কার বোঝা যাচ্ছে, তিতুমীরের সংগ্রাম হিন্দুর বিরুদ্ধে মুসলমানের সংগ্রাম নয়। তাহলে তিতুর সংগ্রাম কার বিরুদ্ধে?

তিতুমীর যে সংগ্রামের নেতৃত্বে দিয়েছিলেন, তা অত্যাচারী শোষক শ্রেণীর বিরুদ্ধে বাংলার নিপীড়িত কৃষকসমাজের স্বতঃস্ফূর্ত সংগ্রাম। সাম্প্রদায়িক হাঙ্গামার মধ্যে এই বিদ্রোহের সূত্রপাত হলেও বিদ্রোহ যতই অগ্রসর হয়েছে ধর্মীয় আওতা থেকে বেরিয়ে এসে তা ব্রিটিশ শাসক, স্থানীয় নীলকর ও জমিদারদের বিরুদ্ধে পরিচালিত হয়েছে।[২৭] তিতুমীরের অনুচররা সবাই ছিলেন ২৪ পরগণা ও নদীয়ার দরিদ্র কৃষক—দীর্ঘদিন ধরে জমিদার ও নীলকরের হাতে যে দুঃসহ অত্যাচার তাঁরা সহ্য করছিলেন—তাঁদের সেই অবরুদ্ধ ক্ষোভকে কাজে লাগান তিতুমীর, ফলে তিতুমীরের নেতৃত্বে তাঁরা

২৫ *History of the Faraidi Movement in Bengal,* M. D. Ahmad Khan, p. Lxvi

২৬ *A Statistical Account of Bengal ( Vol 1 ),* W. W. Hunter P. 114. এই একই কথার পুনরাবৃত্তি হাণ্টার তাঁর *'The Indian Musalmans'* '( 2nd Ed, Londan, 1872 ) গ্রন্থে করেছেন।

২৭ তিতুমীরের ধর্ম ও বিদ্রোহ, বিনয় ঘোষ, এক্ষণ, শারদীয় ১৩৮০, পৃ. ২০।

শোষকশ্রেণীর বিরুদ্ধে সংগ্রামে বিনা দ্বিধায় সামিল হন।[২৮] সমকালেই হাজি শরিয়ৎউল্লার নেতৃত্বে পূর্ববঙ্গে ফরাজি আন্দোলন ধর্মীয় সংস্কার আন্দোলন হিসাবে শুরু হয়ে শেষপর্যন্ত জমিদার ও নীলকরের বিরুদ্ধে সংগ্রামে পরিণত হয়। তিতুমীরের আন্দোলনের সঙ্গে ফরাজি আন্দোলনের কিছু কিছু মিল থাকলেও শরিয়ৎউল্লা বা তাঁর স্বনামধন্য পুত্র দুদু মিঞা কেউই তিতুমীরের মতো ব্রিটিশরাজের বিরুদ্ধে সশস্ত্র সংগ্রামে অবতীর্ণ হন নি।

তিতুমীরের প্রভাব সমাজের একেবারে নিম্নস্তরে খেটে খাওয়া মানুষের মধ্যে সীমাবদ্ধ থাকার জন্য বিত্তবান লোকদের সঙ্গে এ বিদ্রোহের কোনো প্রত্যক্ষ সম্পর্ক ছিল না—একথা কলভিন তাঁর রিপোর্টে স্পষ্টই উল্লেখ করেছেন:

'It is satisfactory to be able to say which I do with confidence that the disturbance was entirely of a local, and as far as regards the individuals principally or subordinately concerned in it of a very unimportant character. With scarcely an exception all of these were inhabitants of the nothern portion of the Baraset and of a few of the adjoining villages of the Nuddea district and were merely common Ryots, weavers and others of the most ordinary classes of Muhammedan population...'[২৯]

সরকারও কলভিনের রিপোর্ট পড়ে সন্তুষ্ট হয়ে এই অভিমত প্রকাশ করেন:

'It is also satisfactory to learn that no person of wealth

২৮ কান্টওয়েল স্মিথ ব্যাপারটাকে শ্রেণীসংগ্রাম হিসাবে দেখেছেন। তাঁর ভাষায় '...the affair was a Pure Class struggle, and the communalistic confusion of the issue evaporated. The movement made use of a religious ideology, as class struggles in Pre-industrialistic society have offen done; but though religious it was not communalist.' *Modern Islam in India*, W. C, Smith, (Lahore, 1943) p, 189.

২৯ *Bengal Judicial (Criminal) Cons. No.* 5, 3,4,1832,

or consideration in the country joined the Insurgents.'[৩০]

আসলে ক্ষুধা এবং দারিদ্র্যক্লিষ্ট মানুষ এই সংগ্রামের মধ্য দিয়ে বাঁচার পথ খুঁজে পেতে চেয়েছিল। আশ্চর্যের বিষয়, সেকালের অত্যন্ত গোঁড়া রক্ষণশীল পত্রিকা 'জন বুলে'র চোখে ব্যাপারটা ধরা পড়েছিল। নদীয়ার ম্যাজিস্ট্রেট মিঃ স্মিথের সঙ্গে তিতুমীরের সংঘর্ষের বিবরণ দিতে গিয়ে পত্রিকাটি মন্তব্য করে, ধর্মীয় উন্মাদনার সঙ্গে এ বিদ্রোহের কতখানি সম্পর্ক আছে তা সংশয়সূচক, আসলে অনাহার আর দারিদ্র্যের তাড়নাই এই বিদ্রোহের কারণ।[৩১]

তিতুর এই বিদ্রোহ সেকালে কতখানি জনসমর্থন লাভ করেছিল সেটাও দেখা দরকার তিতুর বিদ্রোহাঞ্চলের দরিদ্র নিপীড়িত মানুষরা তিতুকে ব্যাপকভাবে সমর্থন করেছিলেন। নদীয়ার ম্যাজিস্ট্রেট মিঃ স্মিথের সাক্ষ্য এ বিষয়ে গুরুত্বপূর্ণ। ১৭ নভেম্বর বিদ্রোহীদের হাতে পরাজিত হবার পর তিনি সরকারকে জানান :

After what I have myself witnessed of the spirit, resolution and fanaticism of this most extraordinery body of men, whose numbers could not have been less than 1000 or 1500, *in league with all the surrounding villages*, I have no hesitation making the most urgent representation to Govt. of the absolute necessity for prompt and efficient aid....'[৩২]

শুধু আশপাশের গ্রামবাসীরাই নয়, তৎকালীন মুসলমানসমাজের একাংশ তিতুমীরের বিদ্রোহকে সমর্থন জানাতে দ্বিধা করেননি। ব্যাপারটা খুবই স্বাভাবিক। কারণ এই সময় বাংলাদেশে সৈয়দ আহমদের রীতিমতো প্রভাব ছিল। তাঁর শিষ্যরা স্বাভাবিকভাবেই তিতুমীরের বিদ্রোহকে নৈতিক সমর্থন

৩০ *Ibid*. No. 7, 3,4.1832

৩১ It is doubtful now how far fanaticism has anything to do with this disturbance. It rather seems to have arisen from absolute want and starvation. *John Bull*, reprinted in the Govt. Gazette. 21.11.1831.

৩২ *Bengal Judicial (Criminal) Cons*. No. 84, 22.11.1831, বক্রাক্ষর আমাদের।

জানিয়েছিলেন। প্রসঙ্গত তিতুমীরের বিদ্রোহাঞ্চলের কলিঙ্গা থানার দারোগা ছিলেন সৈয়দ আহমদের মতাবলম্বী। তাঁর সঙ্গে সম্ভবত বিদ্রোহীদের যোগাযোগ ছিল, এবং যতক্ষণ সম্ভব চুপচাপ থেকে তিনি বিদ্রোহীদের সাহায্য করেন।[৩৩] মুসলমানসমাজের তিতুমীরের বিদ্রোহের প্রতি এই সমর্থন কতখানি ব্যাপক এবং বিস্তৃত ছিল তার পরিচয় পাই ৫ ডিসেম্বর, ১৮৩১-এ রিফর্মারে প্রকাশিত একটি সংবাদে :

We are astonished to learn that a Musulman, high in the service of government, and holding an important situation in one of the principal Judicial Courts of the metropolis, has offered up public prayers in conjunction with a great number of other Musulmans of this city, for the deliverence of the rioters now confined in the Allipore goal. This individual has built a musjid or mosque, and we believe at its consecration invited all the Musulmans of this city with whom he prayed almost a whole day that the rebels of Baraset may escape the punishment which the law of the land intends to inflict upon them ..

'This great affection of the Musulmans of Calcutta towards the rebel Teetoo Meer and his adherents can be easily accounted for, if we consider that when Suyud Ahmed came to Calcutta he made a great many disciples, who naturally entertain a strong sympathy for each other, and would go to any length to save the members of their own sect from any threatened danger.'[৩৪]

৩৩ কলভিন তাঁর রিপোর্টে কলিঙ্গার দারোগার সঙ্গে বিদ্রোহীদের যোগাযোগের কথা বলে মন্তব্য করেন, 'He has of course been dismissed from office, and I only regret that I had not the means of punishing him more severely', *Bengal Judicial* (*Criminal*) *Cons. No.* 5, 3,4,1832,

৩৪ *The Refomer* 5.12.1831, reprinted in the Asiatic Journal, May 1832, p. 14.

মুসলমানসমাজের একাংশের তিতুমীরের প্রতি এই সমর্থনের জন্য ভবিষ্যতে কোনো মুসলমানকে এদেশে থানাদার নিযুক্ত না করার জন্য 'ধর্মসভা'র মুখপত্র 'সমাচার চন্দ্রিকা' সরকারের কাছে কাতর আবেদন জানায়।[৩৫]

শুধু মুসলমানরাই নয়, হিন্দুসমাজের একাংশ তিতুমীরের বিদ্রোহকে সমর্থন করতেন। তিতুমীরের সহযোদ্ধাদের মধ্যে দু' একজন হিন্দুও ছিলেন। শুধু নিরন্ন হিন্দু কৃষকরাই নয়, ভূষণার জমিদার মনোহর রায়ও নানাভাবে তিতুমীরকে সাহায্য করেন বলে শোনা যায়।

তিতুমীরের এই অভ্যুত্থান আকস্মিক কোনো ঘটনা নয়। কলভিন যাকে 'সরকারের বিরুদ্ধে প্রকাশ্য বিদ্রোহ' বলে অভিহিত করেছেন, তার প্রস্তুতি তাঁরা ৩ বছর ধরে করে আসছিলেন—একথা নদীয়ার ম্যাজিস্ট্রেট মিঃ স্মিথ স্পষ্টই বলেছেন।[৩৬] কলভিনের কাছে সাক্ষ্যদানপ্রসঙ্গে নারকেলবেড়িয়ার অনেকেই বলেন, তিতুমীরের অনুচররা দীর্ঘদিন ধরে সরকারবিরোধী পরিকল্পনার আলোচনা করতেন।[৩৭] হয়তো তিতু এভাবে ধীরে ধীরে নিজের ক্ষেত্র প্রস্তুত করছিলেন, প্রভাব দিকে দিকে ছড়িয়ে দিচ্ছিলেন, বহিঃপ্রকাশ ঘটতে আরো কিছু সময় লাগত। কিন্তু জমিদারদের অত্যাচার তিতুকে যবনিকার অন্তরাল থেকে বেরিয়ে আসতে বাধ্য করে। তিতুমীরের সবচেয়ে কৃতিত্ব বোধহয় এইটাই যে, তিনি বাংলার অশিক্ষিত নিপীড়িত কৃষকসমাজকে জমিদার-নীলকরের পৃষ্ঠপোষক ইংরেজরাজের সঠিক চরিত্রটি বোঝাতে সক্ষম হয়েছিলেন, এবং ব্রিটিশের বিরুদ্ধে সম্মুখ সংগ্রামে জনগণের একাংশকে উদ্বুদ্ধ করতে পেরেছিলেন। বাংলার বুদ্ধিজীবীরা যখন গদগদকণ্ঠে এদেশে ব্রিটিশের আগমনকে বিধাতার আশীর্বাদ হিসাবে গণ্য করে শ্বেত-প্রভুদের পদলেহনে ব্যস্ত, ঠিক সেইসময়ই তিতুমীরের ব্রিটিশবিরোধী ভূমিকা আমাদের শ্রদ্ধা আকর্ষণ করে।

---

৩৫ 'Pray that there may be no Moosoolman Thannadars either at the Presidency or in the country;...we have expressed the opinions of many of our chiefmen. Our Rulers, the Protectors of the country, will certainly take them into consideration.' *Teetoo-Meer, Samachar Chundrika,* reprinted in the 'India Gazette', 22.12.1831.

৩৬ *Bengal Judicial (Criminal) Cons. No.* 50, 6,12,1831

৩৭ *Ibid,* No. 5, 3,4,1832.

তিতুমীর ও তাঁর বিদ্রোহ সম্পর্কে আজ অনেক কথা বলা যায়। রাজনৈতিক চেতনা বলতে যা বোঝায় তিতুর তা ছিল না। ধর্মের দিকে তিনি একটু বেশি ঝুঁকেছিলেন—ফকিরদের প্রতি তাঁর অতিমাত্রায় নির্ভরশীলতা তারই প্রমাণ। গেরিলা যুদ্ধকৌশল তিতুমীর জানতেন না, শক্তিশালী ব্রিটিশের বিরুদ্ধে সম্মুখ সংগ্রামে অবতীর্ণ হওয়াটা যে নিরর্থক—এ বোধ সম্ভবত তাঁর ছিল না। এসবই সত্য, কিন্তু তার চেয়েও বড় সত্য, উনিশ শতকে এই মানুষটিই প্রথম নিপীড়িত মানুষকে অত্যাচারীর বিরুদ্ধে রুখে দাঁড়াতে শিক্ষা দিয়েছিলেন, ব্রিটিশের বিরুদ্ধে সশস্ত্র সংগ্রামে নিজের রক্ত দিয়ে নেতৃত্ব দিয়েছিলেন। তাই তাঁর বিদ্রোহ ব্যর্থ হলেও, বিদ্রোহের শিক্ষা ব্যর্থ হয়নি, হতে পারে না।